## সূচীপত্র

# বেহুলার ভেলা

দীর্ঘ পনের বছর পর এক বিখ্যাত, পেশাদার, রঙ্গমঞ্চে কৃতজ্ঞ মক্কেলের নির্বন্ধাতিশয্যে থিয়েটার দেখতে গিয়ে অপ্রত্যাশিত ভাবে সংহিতা দত্তগুপ্তর সঙ্গে দেখা হয়ে গেল। যাত্রা-থিয়েটার-গানের আসর ইত্যাদি সাংস্কৃতিক চিত্তবিনোদনের অবসর বা সুযোগ কোনটাই আমার আজকাল আর হয়ে ওঠে না। প্রত্যেকটি অনুপল বিপল ব্রীফ দিয়ে ঠাসা। কারণ শুধু অন্নচিন্তা নয়, অর্থলালসাকেও পুরোপুরি দায়ী করা যায় না। আসলে, সব দায়িত্বশীল বৃত্তিরই আমিষাশী উদ্ভিদের মতো কতকগুলো আঠাল আকর্ষ থাকে যাদের সাহায্যে বৃত্তিজীবীকে ধীরে ধীরে তারা নিজস্ব পরিপাক যন্ত্রের কেন্দ্রে টেনে নেয়। উদ্ধারের আশা কম। কোর্ট অর্থাৎ মক্কেল অর্থাৎ কেস অর্থাৎ সাফল্য অর্থাৎ আরও মক্কেল—কর্মের চক্রবৎ আবর্তন এই ছাঁচে চলতে থাকে। কাজেই নেহাৎ ভালো ছবি-টবি এলে একে-ওকে-তাকে ধরে টিকিটের ব্যবস্থা যদি বা করে উঠতে পারি, থিয়েটার দেখা বহুকাল ছেড়ে দিয়েছি। তাই ক্লায়েন্ট ভদ্রলোক যখন অযাচিতভাবে সমস্ত ব্যবস্থা সম্পূর্ণ করে একেবারে রথ এবং সারথি নিয়ে উপস্থিত হলেন, না করিনি। থিয়েটার তো এককালে আমারও মগজে ঘুরঘুরে পোকাব মতো ঘুরে বেড়িয়েছে।

ইদানীং যে সমস্ত পেশাদার নাটক চারদিকে হচ্ছে তাদের মধ্যে এটাই নাকি শ্রেষ্ঠ। কলকাতা রঙ্গমঞ্চের সর্বকালের রেকর্ড ভঙ্গ করেছে। নবযৌবন হলে রেকর্ড করা বা রেকর্ড ভাঙা উৎকর্ষের মাপকাঠি নয় জাতীয় ক্লিশে নির্দ্বিধায় উচ্চারণ করতাম। কিন্তু এখন বহুজননন্দিত বস্তু মাত্রই বৈজ্ঞানিক কৌতূহল জাগায়। কী সেই সংজ্ঞাতীত রহস্যময় উপাদান যা জনগণেশ নামক অস্থিরমতি পাঁচমিশালি ব্যাপারটিকে দীর্ঘমেয়াদী সম্মোহনে রাখবার ক্ষমতা ধরে!

বিদেশী গাড়ির বিলাস-আসনে সাদরে বসিয়ে কিং সাইজ বিদেশী সিগারেটের প্যাকেট বাড়িয়ে দিয়ে মিঃ মান্না অর্থাৎ আমার মক্কেলটি বললেন—"এ আপনার সোকল্ড এক্সপেরিমেন্টাল থিয়েটারের আঁতলামো নয়, খাঁটি বনেদি জিনিস। শিশির ভাদুড়ি ছবি বিশ্বেস ঘরানার। সহস্র রজনী তো কবেই পার হয়েছে। আরও কত রজনী রান করবে তার ঠিক নেই। দুর্দান্ত অভিনয় শুনছি।"

থিয়েটার হলের সামনে পৌঁছে জনপ্রিয়তার লক্ষণ দৃষ্ট হল। প্রাগৈতিহাসিক মেরুদণ্ডী প্রাণীর কশেরুকা-শ্রেণীর মতো গাড়ির সারি। হাউস-ফুল বোর্ড টাঙানো হয়ে গেছে। অ্যাডভান্স বুকিং কাউন্টারে দীর্ঘ লাইন। টিকিট ব্ল্যাক হচ্ছে। দেয়ালের গায়ে অতিকায় প্রাচীর চিত্র। তবে দামী নামের প্রধান কুশীলবদের নয়, এক ক্যাবারে নর্তকীর। খুব কসরতের ছবি। মুখের ডিটেল বাদ দিয়ে শুধু অবয়বহীন, লোভনীয় লাস্য-ভঙ্গি। মিস

শর্বরী। তৎক্ষণাৎ সহস্র রজনী, শিশির ভাদুড়ি ঘরানা, দুর্দান্ত অভিনয় এই সমস্ত সম্প্রসারিত ভাবের সারমর্ম নির্ভুল উপলব্ধ হল। মনে মনে খুব এক চোট হেসে নিয়ে সামনের সারিতে মিঃ মান্নার মেদলগ্ন হয়ে বসা গেল। আসলে আইনের আড়াই চালে ভদ্রলোককে অনিবার্য ব্যবসায়িক ভরাডুবি থেকে বাঁচানো গেছে, ভবিষ্যতের একটা পাকাপাকি বন্দোবস্তের ভরসাও করছেন, তাই কৃতজ্ঞতার চিহ্নস্বরূপ ভদ্রলোক রৌপ্য রেকাবিতে সোনালি তবক মোড়া যৌন উত্তেজনার নির্দোষ সুড়সুড়ি যখন-তখন উপহার দিতে চাইছেন। বিচক্ষণ লোক। কোন ক্ষেত্রে কোথায় থামতে হয় জানেন। শুধু ফি-তে কি আর এসব কৃতজ্ঞতার ঋণ শোধ হয় ?

কাহিনীটাই একটা হোটেল নিয়ে। ক্যাবারে-পর্ব প্রায় সমস্ত নাটক জুড়ে। তবে এ নটী নায়িকা, উপনায়িকা এমন কি ভ্যাম্পও নয়, এর কাজ শুধু কারুকাজ। আবহসংগীতের মতো আবহনৃত্য। পরিকল্পনা নিঃসন্দেহে মৌলিক এবং সাহসী। সর্বোপরি, মেয়েটির ভাইট্যাল স্ট্যাটিসটিক্স অবাক করবার মতো। একেবারে মন্দির গাত্র থেকে কেটে তুলে আনা। ওই সাইজের ক্ষীণ কটিদেশ যে কি কায়দায় দু প্রান্তের চমকপ্রদ পৃথুলত্ব ব্যালান্স করে রেখেছে না দেখলে বিশ্বাস করা শক্ত। এ রমণীর স্রষ্টাকে নির্ঘাৎ ফিজিক্সের অঙ্ক কষতে হয়েছে। মিঃ মান্নাও ব্যাপারটা লক্ষ করেছেন, সংক্ষেপে বললেন—"ফাটাফাটি।" আড়চোখে দেখলুম, নীচের ঠোঁটটা ঝুলে পড়েছে, চোখ দুটো ঠেলে বেরিয়ে আসছে। তবে অভিনয় সম্পর্কে উনি খুব একটা অতিশয়োক্তি করেননি। কাহিনী-বিন্যাস, সংলাপ, অভিনয়, আলোকসম্পাত এবং আধুনিক মঞ্চের টেকনিক্যাল স্টান্ট সহযোগে সামগ্রিক যোগফল প্রশংসনীয়। পাকা হাতের কাজ। মঞ্চে যান্ত্রিক কলাকৌশল প্রয়োগকে যাঁরা অনাটকীয় মনে করেন এবং অভিনয় শিল্পকে পূর্ণ সুযোগ দেবার জন্য মঞ্চকে সেক্সপীয়রীয় যুগে ফিরিয়ে নিয়ে যেতে চান যখন 'অরণ্য' লেখা নোটিশ ঝুলিয়েই দৃশ্য-পরিকল্পনার দায় চুকিয়ে দেওয়া হত আমি তাঁদের সঙ্গে একমত হতে পারি না। ইনটেলেকচ্যুয়ালরা যা-ই-ই বলুন আমার ভালো লাগল।

শেষ অঙ্কের আগে যবনিকাপাত হয়েছে। মিঃ মান্না আমার হাতে ঠাণ্ডা পানীয়ের বোতল দ্বিতীয় দফা ধরিয়ে দিয়ে কিছুক্ষণের জন্যে অদৃশ্য হয়েছেন এমন সময় জনৈক মঞ্চকর্মী আমার হাতে একটা চিরকুট দিয়ে গেল। সাজঘরের মধ্যে থেকে কেউ আমাকে সমাপ্তির পর কিছুক্ষণ অপেক্ষা করে যেতে বলছেন। সনির্বন্ধ অনুরোধ। যদি একলা এসে না থাকি সঙ্গী-টি অথবা-দের বিদায় করে যেন অবশ্যই এই কর্মীর সঙ্গে ভেতরে যাই।

নাটক শেষ হলে মিঃ মান্নাকে ব্যাপারটা খুলে বললাম। উনি বললেন—"হুম। নাটকের মধ্যে নাটক। ডাকছে যখন, যাবেন বৈকি ! তা কিছু গেস করতে পারলেন না কি লেডিস না জেন্টস ?" আমি হেসে বললাম—"না।"

"কৌতূহল হচ্ছে কিন্তু স্যার যাই বলুন, গাড়ি রেখে যাচ্ছি, নইলে ফেরবার সময় আপনি বিপদে পড়বেন।"

"শোফারকে বলে যাচ্ছি, যখন যেখানে যেতে চান পৌঁছে দেবে।" বাঁ চোখটা সামান্য টিপলেন মান্না, "আমি একটা ট্যাকসি ধরে চলে যাচ্ছি।" প্রচুর আপত্তিতেও ফল হল না। মিঃ মান্না আমাকে বাধিত করবেনই।

আইনজীবীর বৃত্তিতে মন্দ দিন কাটল না। এখন কৌতূহল উদগ্রতার স্ফুটনাঙ্ক স্পর্শ করে না। মানসিক ভারসাম্য বজায় রেখে চলবার শিক্ষা আরও কয়েকটি স্বাধীন বৃত্তির

মতো এ-বৃত্তিরও অন্যতম শর্ত। খেলার মধ্যে যে কোন রকম আবেগকে প্রশ্রয় দিলে ভরাডুবির শঙ্কা জেনে স্থির মস্তিষ্কে খেলা শুরু এবং শেষ করতে হয়। কিন্তু যবনিকার অন্তরালে সাজঘর কমপ্লেক্সের একটি একান্ত উইং-এ যখন পৃথিবীতে এতো ব্যক্তি থাকতে সংহিতা দত্তগুপ্তর সঙ্গে সাক্ষাৎকার হল তখন বিস্মিত হলাম বললে কমিয়ে বলা হবে। হতভম্ব হয়ে গেলাম।

সযত্নে মেক-আপ তুলে ফেলেছে। ক্রিমমাখা তেলতেলে মুখ। খোলা চুল। গেরুয়া রঙের শাড়ি আর লাল ব্লাউজ। সংহিতা আমায় দেখে উঠে এলো। কপালে সিঁদুরের তিলক আর হাতে একটা ত্রিশূল ধরিয়ে দিলে উপন্যাসে পড়া সুন্দরী ভৈরবীর বাস্তব সংস্করণ মনে হতে পারত। বিশাল বিশাল চোখ মেলে সত্যিকারের অবাক দৃষ্টিতে দারুভূত আমার দিকে তাকিয়ে সংহিতা বলল—"সার, আপনি এখানে ?"

সামান্য রাগ হল। এটা শুঁড়িখানা না বেশ্যালয় ? যে আমাকে এখানে দেখে এমন বড় বড় চোখ করবে সংহিতা ! পরক্ষণেই অবশ্য বুঝলাম এখানে উপস্থিত থাকাটা গর্হিত এমন ইঙ্গিত করে আমাকে লজ্জা দিতে বেচারা চাইছে না। বহুদিন পর দেখা হলে পরিচিতজনকে তো আমরা প্রথম প্রশ্ন এই-ই করে থাকি ! তুমি এখানে ? কাজেই ইংরেজি হাউ ডু য়ু ডু-র মতো ওর প্রশ্নটা ওকে ফিরিয়ে দিয়েই আমি জবাব দিই। উত্তরের অপেক্ষা করছিলাম না। প্রশ্নটা নেহাৎ করার জন্যই করা। কারণ এতক্ষণে আমি বুঝেই গেছি নাটকের আবহরচনাকারী সেই কারুকুশলিনী ক্যাবারে নর্তকীটি সংহিতাই। বুঝেছি এবং বুঝে মর্মাহত হয়েছি।

সংহিতা বলল—"কফি বলি ?" মান্নাসাহেবকে বাধিত করতে দুবার চা দুবার ঠাণ্ডা পানীয় হয়েছে, আবার কফি ? সামাজিকতা দেখছি আজ আমার স্বাস্থ্য শিকার না করেই ছাড়বে না। কিন্তু সামনে কোনও গরম পানীয় না থাকলে আলাপ জমা তো দূরের কথা। আরম্ভই যে হতে চায় না ! অগত্যা বললাম—"বলো।"

"আপনার কি খবর সার ?"

"ভালো।"

"বৌদি আছেন ?"

"হ্যাঁ।"

"ছেলে-মেয়ে ?"

"হ্যাঁ।"

"কজন ?"

"এক।"

"প্রোফেশন চেঞ্জ করলেন যে ?"

"এমনি।"

"ভালো লাগছে ?"

"হ্যাঁ।"

"আমায় কিচ্ছু জিজ্ঞেস করবেন না ?" অবশেষে সংহিতা হতাশ গলায় বলল—"আমায় কি ঘেন্না করছেন, সার ?"

"না।"

"ঘেন্না করবার মতো কিছু কি আমি করেছি ?" সংহিতা কারণ ছাড়াই উত্তপ্ত—"সকলেই তো কিছু না কিছু বিক্রি করে। আপনারা বিদ্যা বিক্রি করেন না ? বুদ্ধি

বিক্রি করেন না ? ঈশ্বর যদি আমাকে শো বিজনেসের মূলধন ছাড়া আর কিছু না দিয়ে থাকেন তাই দিয়েই তো সম্মানের অন্ন আমায় যোগাড় করতে হবে ?"

সংহিতা তার পেশার সপক্ষে দীর্ঘ বক্তৃতা ভাঙা ভাঙা বাক্যে দিতে থাকল যেমন করে একদিন ও যুক্তি জালে ওথেলোর মহত্ত্ব ধূলিসাৎ করত, দ্বিতীয় এডোয়ার্ডে রাণী ইসাবেলার সমস্ত দুষ্কৃতি পরিস্থিতির বিচারে ক্ষমার যোগ্য বলে ঘোষণা করত। অবিকল সেই ভঙ্গিতে। কিন্তু আমি তখন বহুদূর মনস্ক। স্মৃতি ট্রেকিং করছে আরোহ, অবরোহ, হিমবাহ সঙ্কুল অতীতবর্ষ্মে, সেই সময়ে যখন আদর্শের জন্য মানবিক ক্ষুধা, সৃজনের রাসায়নিক তাগিদ, দিবা রাত্রের জাগর স্বপ্ন প্রায়শই ঘনীভূত হয় নারীবিগ্রহে। যখন অন্বিষ্ট ছিল সংহিতা।

হ্যাঁ, সংহিতা আমার ছাত্রীই ছিল। উজ্জ্বল ছাত্রী। উজ্জ্বল বুদ্ধিতে। উজ্জ্বল ব্যবহারে। আর আকৃতি ? এখন যে কোনারকের দেবনর্তকী, খাজুরাহোর যক্ষিণী তখন সে তার নবীন বয়সে অধ্যাপকের নবীন চোখে কি ছিল ? অত্যন্ত লজ্জার সঙ্গে স্বীকার করছি, ক্লাসে ঢোকবার সঙ্গে সঙ্গে সংহিতা সম্মোহন চৌম্বক-স্পর্শে আমায় গ্রাস করত, আমার সকল গান তখন শুধু তাকেই লক্ষ্য করে, আবিষ্টের মতো শেষ করতাম বক্তৃতা, স্বপ্নচালিতের মতো স্টাফরুমে ফিরতাম। হাইড্রোজেন পরমাণুর একমেব ইলেকট্রনের মতো সংহিতা নিউক্লিয়াসের চারদিকে অমোঘ আকর্ষণে পরিক্রমা করত মন। আমার জীবনের সবচেয়ে গোপন, সবচেয়ে সোচ্চার সেই সংহিতা যুগ। গোপন, কারণ স্পর্শ ভীরু, মর্যাদাসচেতন অধ্যাপক ঘুণাক্ষরেও এ কথা কারো কাছে হাবে-ভাবে, বাক্যে-ব্যবহারে প্রকাশ করেনি, সোচ্চার কারণ নিজের কাছে ওই আকর্ষণের চেয়ে স্পষ্ট এবং জোরালো তার আর কিচ্ছু ছিল না। এই সব অনুভূতির কথা স্বীকার করতে ত্রাস হয় যখন বুঝি হিসেবী জজিয়তির পুরনো অধ্যায়ের ব্যক্তিগত ছেঁড়া পাতা কতো অর্থহীন দেখায়, কিন্তু যতই ওরা এসব দিয়ে মুদীর দোকানের মুড়ির ঠোঙা বানাক, এই ছেঁড়া পাতাই যে আমাদের সাধারণ জীবনের অসাধারণ ছিন্নপত্র !

যাক, গোপন করার শত চেষ্টাও কিন্তু মহিলাদের প্রতিভার কাছে বিফল হয়ে যেতে বাধ্য। বিফল হয়ে যায় এটাই সুখ। সংহিতা বুঝতে পারত বলেই আমার বিশ্বাস। কিন্তু কারো কাছে প্রকাশ না করে আমায় বাঁচিয়েছিল, নইলে ক্লাসে নির্ঘাত প্রতিক্রিয়া দেখতাম। সংহিতার সঙ্গে আমার এই অপ্রকাশিত গোপন চুক্তি ছিল বড় আরামের। এ যেন একটা সুখের বল নিয়ে গৃহকোণে দ্বিপাক্ষিক খেলা। দুজনে দুজনের দিকে নিঃশব্দে বল গড়িয়ে দিই। বল তেমনি নিঃশব্দে ফিরে আসে। এটুকুকেই আমি যথেষ্ট নির্ভরযোগ্য ভূমিকা মনে করতাম এবং করে নিশ্চিন্ত থাকতাম। কারণ অধ্যাপক ছাত্রীর সম্পর্কটাকে চট করে রোমিও-জুলিয়েট পর্যায়ে নিয়ে যেতে আমার মানসিক বাধা ছিল। অধ্যাপক মহলে, ছাত্র মহলে বেশ একটা দীর্ঘস্থায়ী, মুখরোচক কেচ্ছায় পরিণত হবার কোনও সাধ আমার ছিল না।

কানে আসত মেয়েটির গোপন নাম না কি ভ্যাট-সিক্সটি নাইন। সার্থক নাম্নী বটে। কিন্তু যে মত্ততা সংহিতা অমন অবলীলায় সঞ্চারিত করত তার দায়িত্ব তার স্বভাবে আদৌ ছিল না। বড় সৎ, আন্তরিক প্রকৃতির মেয়ে বলে মনে হত। সপ্রতিভ, প্রাণোচ্ছল, সচেতন কিন্তু প্রগলভ নয়। রূপের জন্য জীবনের কাছ থেকে বিশেষ কোনও অধিকার দাবী করত বলেও মনে হত না। ফস্টি-নস্টির পাত্রীই নয়। ফস্টি-নস্টিকারী কোনও এক যুবককে পায়ের চটি খুলে মারার অপরাধে একবার ছাত্র ইউনিয়নের দাবীতে তাকে এক

মাস সাসপেন্ড করা হয়। এক মাস পরে কলেজে যোগ দিয়ে সংহিতা প্রথমে প্রিন্সিপ্যালকে তারপর ক্লাসরুমের প্ল্যাটফর্মে দাঁড়িয়ে সহপাঠীদের জানায় যে শাস্তি সে গ্রহণ করেছে এবং আবার যদি কেউ তার সঙ্গে অনুরূপ ব্যবহার করতে আসে সে ওই একই দাওয়াই-এর পুনরাবৃত্তি করবে।

সততা, সাহস ও চারিত্রিক গভীরতা এই তিনটি গুণের জন্যই আরও আমি সংহিতার প্রতি আমার দুর্বলতাকে বাড়তে প্রশ্রয় দিয়েছিলাম। নইলে মোহকে বিচারবুদ্ধি দিয়ে শাসন করবার বয়স এবং মনোবৃত্তিতে তখন পৌঁছে গেছি। বিশ্বাস করতাম সংহিতার মধ্যে সেই উপাদান আছে যাতে ও নিজের জোরে দাঁড়িয়ে থাকতে পারবে। নারী পরগাছা হিসেবে নয়। তার জন্য অবশ্যই প্রস্তুতি চাই। সেই প্রস্তুতি কিভাবে গড়ব, স্বমহিমায় পুরোপুরি ফুটে ওঠবার জন্যে ওর যা প্রয়োজন সে উপকরণ আমি কোথা থেকে কিভাবে সংগ্রহ করে আনব, ব্যক্তিগত গবেষণার চেয়েও জরুরী ছিল তখন এই সব অন্বেষণ।

বি-এ ফাইন্যাল আসন্ন। ভাবলাম পরীক্ষার সময় বিরক্ত করা ঠিক হবে না। পরীক্ষাটা হয়ে গেলে ও আর আমার ছাত্রী থাকছে না। তখনই প্রস্তাবটা পেশ করব। তারপর শুভস্য শীঘ্রম্। কিন্তু কানাঘুষোয় শুনলাম সংহিতা না কি এবার পরীক্ষায় বসছেই না। ওর বাড়ির ঠিকানাটা সংগ্রহ করে রেখেছিলাম। পরীক্ষা না দেবার খবর শুনে আত্মগ্লানির সঙ্গে মনে হল এর আংশিক দায়িত্ব কি আমারও ? একটা চিঠি দিলাম। কোনও একটা দিন বিকেল তিনটে নাগাদ পার্ক স্ট্রীটের চীনে রেস্তোরাঁয় বৈকালিক নিমন্ত্রণ। তিনটের সময় ওই রেস্তোরাঁ একেবারে ফাঁকা থাকে। আলাপ এবং দরকার হলে প্রলাপেরও অসুবিধে নেই। নিশ্চিত হবার জন্য যথেষ্ট সময় হাতে নিয়ে আমার প্রিয় অল-হোয়াইট-লুক অর্থাৎ সাদা শার্ট, সাদা ট্রাউজার্স, সাদা স্লিপ-ওভারে সেজে রেস্তোরাঁর টেবল বুক করে বসে রইলাম। কাঁটায় কাঁটায় তিনটেয় সংহিতা এলো। অঙ্গে চোখ ধাঁধানো কার্ডিগ্যান, নরম রঙের সিল্কের শাড়ি, কানে জ্বলজ্বলে লাল পাথর এবং পেছনে ইউনিভার্সিটির তৎকালীন ছাত্র নেতা—অমিতেশ বাবিক।

সংহিতাকে আমি ক্ষমা করতে পারিনি। দুঃখ, আশাভঙ্গ, অপমান এমন কি প্রতারণাও বোধহয় কালক্রমে ক্ষমা করা যায় কিন্তু উপহাস কদাচ নয়। উপহাসাস্পদ হবার লজ্জা ভোলার জিনিস নয়। তাই আজ পনের বছর পরেও ওর কাছে আমার কিচ্ছু জিজ্ঞাস্য নেই। ওর সব প্রশ্নের জবাবে আমার সব উত্তর একাক্ষরী।

কুজ্ঝটিজাল সরে গেল। দেখলাম ওর চোখের কুয়াশা আর্দ্রতায় রূপান্তরিত হচ্ছে। সংহিতা কি আমায় আরও কিছু জিগগেস করেছিল ? উত্তর পায়নি ? নরম গলায় বললাম—"কেমন আছো বলো সংহিতা।" চিবুকের টোলের ওপর শিশির জমল। ধরা গলায় সংহিতা চোখ নীচু করে বলল—"আপনি আমার কথা, অমিতেশের কথা কিছু জানেন না, না সার ?"

চমকিত হলাম। সংহিতার কথা আমি সত্যিই জানতাম না। কিন্তু সংহিতাদের খবর তো মোটামুটি এক ধরনেরই হয় ! বাল্যপ্রেম, কৈশোরপ্রেম, ধাপে ধাপে। তারপর প্রেমের জোয়ারে ভাসাবে দোঁহারে...। ইলোপমেন্টের পরিকল্পনা। প্ল্যান কেঁচে যাওয়া। অভিভাবক নির্বাচিত তিন হাজারি মনসবদারের দামী গলায় নিরাপদ বরমাল্য অর্পণ অতঃপর, সম্ভবত কুম্ভীরাশ্রু বিসর্জন করতে করতে। এবং সুরক্ষা। সংহিতার যা ক্যাপিটাল তাতে করে তিন হাজারি কেন দশ হাজারিও অবলীলায় জুটে যেত। ও কি তবে এখনও অমিতেশের সঙ্গে যুক্ত আছে ? অমিতেশের খবর সামান্য কিছু রাখতাম। সে

সন্ত্রাসবাদী বিপ্লবের পথ বেছে নিয়েছে। পুলিশ তাকে খুঁজছে, সে আনডারগ্রাউন্ডে—এমনি ছাড়া ছাড়া খবর কানে এসেছে। এর বেশি সংবাদ তো এসব ক্ষেত্রে মেলেও না। তবে অমিতেশ ছিল বেআইনি দেশী কারখানায় তৈরি হ্যান্ডগ্রেনেডের মতো অগ্নিবর্ষী। সে বোমা কাছাকাছির মধ্যে ফাটলে স্প্লিনটারের আগুনে কুচি ছুটতে দেখতাম—এ বিশ্বাস আমার ছিল। যেটুকু জানি গোপন করে বললাম—"আমি তো ভিন্ন পথের পথিক। কিছু জানি না। বলো সংহিতা, তোমাদের খবর বলো।"

সংহিতা প্রায় এক ঘণ্টা ধরে যা বলে গেল তার সারমর্ম হল অমিতেশ বারিকের মতো চাষীর ছেলেকে বিয়ে করার সংকল্প করায় স্বগৃহ থেকে সে বহুদিন বিতাড়িত। অমিতেশের পিতৃকুল পৃথিবীর থেকে মুছে গেছে। প্রতিভাবান ছেলেকে দশজনের একজন দেখবার মানসে সর্বস্ব পণ করেছিলেন কৃষক পিতা। সংসারে আর কেউ ছিল না। সর্ব অর্থে হৃদয় বিদীর্ণ হয়ে তিনি মারা গেছেন। বহুদিন আত্মগোপন করে থাকবার পর অমিতেশ অবশেষে পুলিশের হাতে ধরা পড়ে। সে খবর, তার ক্রিয়াকলাপ, অজ্ঞাতবাস কিছুর সঙ্গেই সংহিতার কোনও যোগাযোগ ছিল না। তবুও পুলিশ তাকে ছাড়েনি, অন্তঃসত্ত্বা অবস্থায় সে ধরা পড়ে, অত্যাচারে তার গর্ভপাত হয়, পরে তার কাছ থেকে কিছু জানা যাবে না নিশ্চিত বুঝে দয়া করে পুলিশ তাকে ছেড়ে দেয়। দু-তিন বছর হল অমিতেশ ছাড়া পেয়েছে। অমানুষিক অত্যাচারে পঙ্গু। তাকে বাঁচাতে সংহিতা শেষ পর্যন্ত এই বৃত্তির দ্বারস্থ হয়েছে।

গল্পটা নতুন নয়। বিংশ শতাব্দীর দ্বিতীয় তৃতীয় দশকের রোম্যান্টিক উপন্যাসের কথাসার। অগ্নিযুগের পর, বহুবাঞ্ছিত স্বাধীনতা লাভের পর যে জাতের উপন্যাস বাতিলের খাতায় নাম লিখিয়েছে। কিন্তু গল্প যখন নিছক সত্য হয় এবং তার পাত্রপাত্রী যখন একেবারে রক্তমাংসের চেনা মানুষ হয় তখন তার আঘাত কি দুঃসহ! অনেকক্ষণ চুপচাপ বসে থাকবার পর আমি সংহিতাকে কথা দিলাম অমিতেশকে দেখতে আমি তাদের ডেরায় অবশ্যই যাবো। সেই মর্মে স্থান এবং কালও ঠিক করা গেল।

যখন শিক্ষক ছিলাম ছাত্রছাত্রীদের সঙ্গে মেলামেশা করার অভ্যাস ছিল। ছাত্রপ্রিয়তার সস্তা লোভ হয়ত ভেতরে ভেতরে কাজ করে থাকবে, জানি না। তবে ওদের সঙ্গে ব্যবধানটা সহকর্মীদের সঙ্গে ব্যবধানের চেয়ে কম দুস্তর মনে হত। সদ্য পাশ করে বেরিয়েছি। নীচেকার বেঞ্চ থেকে প্ল্যাটফর্মের চেয়ারে প্রমোশনটা যেন নেহাৎ আপতিক। চোখে তখনও নতুন কিছু করার স্বপ্ন, জিভে নতুন ভাষা, টাটকা ধ্যান-ধারণার সংস্পর্শে আসবার রোমাঞ্চ তখনও আমায় ছেড়ে যায়নি। ছাত্ররা আমায় দেখে সিগারেট লুকোতো না, বারণ করে দিয়েছিলাম। ক্লাসে, করিডরে, কফি-হাউসে যখন-তখন যে কোনও বিষয় নিয়ে আমার সঙ্গে তুমুল তর্ক জুড়ত, তার অনেকগুলোতে আমি গো-হারান হেরে যেতাম এবং কোণঠাসা হয়ে সগর্বে হার স্বীকার করতাম। যে বিষয়ের ওপর বিতর্কে আমার পরাজয় অবধারিত ছিল তা হল পলিটিকস।

সক্রিয় রাজনীতিতে যোগ দেওয়া আমার মতে ছিল যৌবশক্তির মারাত্মক অপচয়। অপ্রস্তুত, অর্ধপ্রস্তুত, মন-বুদ্ধি-হৃদয়বৃত্তির-উপকরণ, নিয়ে রাষ্ট্রশক্তির সঙ্গে অসম টক্করে লড়তে যাওয়া এবং তার ফলশ্রুতি আত্মহত্যার শামিল বলে মনে করতাম। গবেষকের মেজাজ নিয়ে তথ্য তোমরা যোগাড় করো, ভবিষ্যতে কাজে লাগবে, সাধ্যমত সমাজ-কল্যাণের কাজে হাত পাকাও, প্রত্যেকটি মানুষই তো সেই একক যাদের পর পর গেঁথে তৈরি হয় সমাজের পাকা গাঁথনি! প্রত্যেকটি ইটের গুণগত উৎকর্ষের ওপর কি

ইমারতের সামগ্রিক উৎকর্ষ নির্ভর করে না ? একাধিক খেলোয়াড়ের মধ্যে ক্ষমতা দখলের ছদ্মবেশী লড়াই চলছে। তার ভেতরের ছবিটা সম্পর্কে ওয়াকিবহাল না হয়ে স্রেফ অ্যাডভেঞ্চারের মোহে রাজনীতির নোংরা দাবার ছকে বড়ের চালে পর্যবসিত হওয়া টীন-এজার ভ্রষ্টতরী ছাড়া কি ! মহাকুজ্ঝটিকায় যার ছেঁড়া পাল ভাঙা হাল, এ কূল ও কূল যার চিরকালের মতো হারিয়ে গেছে !

আমার সমস্ত বাগ্‌বিস্তারের অবশ্যম্ভাবী প্রতিক্রিয়া ছিল—

"জানি রজতদা, বিপ্লবকে, রক্তপাতকে আপনি ভয় করেন।"

"করি।"

"অথচ আপনার প্রিয় নেতা স্বাধীনতার জন্য রক্তের মূল্য চেয়েছিলেন !"

"স্বাধীনতা ? সে তো তোরা পেয়ে গেছিস ? পাসনি ?"

"ফুঃ। এ জারজ স্বাধীনতা কে চেয়েছিল ?"

"ইতিহাসকে তো উলটে দিতে পারিস না ! যা পেয়েছিস তাকেই প্রাণপণে গড়ে তোলবার চেষ্টা করতে দোষ কি ?"

"আমরা স্পার্টান আদর্শে বিশ্বাসী। আঠাশে শিশু প্রতিপালন করবার চেয়ে বরং ইতিহাসের ছক উল্টে দেব। দেওয়া যায়। আপনিও জানেন, আমরাও জানি।"

"ক্রমিক অসহযোগ কিংবা হঠকারী ক্যু দিয়ে শাসনযন্ত্রের উৎপাটনের যে প্রচেষ্টা তাকে সার্থক করতে হলে প্রজ্ঞা, অভিজ্ঞতা, পৌরুষ এবং সর্বোপরি শুভবুদ্ধি থাকা দরকার। তার পুঁজি তোদের কুষ্ঠগ্রস্ত নেতৃত্বে নেই, বিশ্বাস কর। এখনকার সব লড়াই শেষ পর্যন্ত গদীর লড়াই। দল ভেঙে উপদল হয়, উপদলও আবার ভেঙে টুকরো টুকরো হয়, আদর্শের চুলচেরা পার্থক্যের খাতিরে নয়, স্বার্থের চুলচেরা হিসেবের জন্যে। যদি ভেবে থাকিস তোরা সেতুবন্ধের কাঠবেড়ালি, ভুল করবি, তোদের ভবিতব্য সেই হতভাগা মূষিকগুলোর মত বাঁশিওলার মারণসুরের তালে তালে যারা নদীতে গিয়ে ঝাঁপ দিয়েছিল।"

ওদের তর্ক আবার উত্তাল হয়ে উঠত। সারা বিশ্ব খুঁড়ে খুঁড়ে নিয়ে আসত উদাহরণ। বিপ্লব এবং বিপ্লব। এবং আশ্চর্য একই উদাহরণ থেকে আমরা কিরকম ভিন্ন এবং পরস্পরবিরোধী শিক্ষা গ্রহণ করে থাকি ! অবশেষে ওরা ফিরে আসত স্বদেশের অগ্নিযুগে। ক্ষুদিরাম, কানাইলাল। অবোধ-কৈশোরের আনাড়ি হাতে মারণাস্ত্র ধরিয়ে দিয়ে ফাঁসি-মঞ্চে পাঠাবার দায়িত্বজ্ঞানহীনতা নিয়ে গর্ব করার এই জাতীয় প্রবণতা স্মরণ করলে এক দুর্জয়, আর্তক্রোধে আমার অন্তরাত্মা জ্বলে যেত। স্বরাজপূর্ব বালকবলির ট্র্যাডিশন স্বার্থসিদ্ধির উদ্দেশ্যে যে সব মাস-হিপনটিস্ট আজও চালিয়ে যেতে চায় আমি তাদের সর্বান্তঃকরণে অভিশাপ দিই। কিন্তু ওদের সামনে এতটা উষ্মা প্রকাশ করা কি সমীচীন ?

"বিপ্লব না হলে আপনাদের পচা সমাজের কাঠামো পালটাবে না।"

"ভবিষ্যৎ সমাজের ছকটা তোদের কাছে তা হলে পরিষ্কার !"

"ইয়েস, ব্লু-প্রিন্ট তৈরি।"

"তাই বুঝি ? আমার ধারণা ছিল থিয়োরি একটা খসড়া করে দেয় মাত্র। তারপর দেশ-কাল-পাত্র অনুসারে তার অদলবদল না হওয়াটা অ-স্বাস্থ্যকর। জীবন যখন চলিষ্ণু, তত্ত্বকেও তখন তার সঙ্গে তাল মিলিয়ে চলতে হবে, নইলে আবার তৈরি হবে অচলায়তন যাকে ভাঙতে আবার তোদের শাবল, গাঁইতি, গ্রেনেড, ডিনামাইটের দরকার হবে।"

"উপহাস করছেন রজতদা ?"

"উঁহু। তোরা আমাদের বংশধর। তোদের হাতে সাধের বাতি জ্বালিয়ে দিয়ে চলে

যাবো বলেই আমাদের দাঁড়িয়ে থাকা। তোদের ক্যানন ফডার হতে দেখে ভেতরটা জ্বলে যায়। যা মহাকাশযান হতে পারত তা আতসবাজিতেই ফুরিয়ে যাচ্ছে। তোরা হলি ওয়ার্ল্ড ওয়ারের সেই হতভাগা রেজিমেন্ট যারা ভুল কম্যান্ডে চোরাবালির অতলে গিয়েছিল।"

"তারা বীর ছিল রজতদা। আপনাদের মতো কাপুরুষ নয়। নিজেদের পিঠ বাঁচাতেই আপনাদের এই সমস্ত পুঁথিগত যুক্তির ভণ্ডামো !"

নিঃশ্বাস ফেলে ব্রেখটের গালিলিওর সেই উক্তি স্মরণ করতাম—হতভাগ্য সেই দেশ যে দেশে শুধু বীরপুরুষেরই প্রয়োজন হয়। সোল্লাস স্লোগান ভেসে আসত—"চলছে, চলবে, লড়াকু ছাত্র লড়ছে, লড়বে।" মনে মনে বললাম—লড়ছে, লড়বে, মরছে, মরবে, আস্তিনের পেছনে যারা হাসবার তারাও হাসছে হাসবে। কত বিজ্ঞানী, শিল্পী, সাহিত্যিক, রাষ্ট্রনায়ক, সমাজতাত্ত্বিক, চিকিৎসক, কত প্রতিভাধর এমনি করে বোকা বনে অপঘাত লুঠছে তার হিসেব তো তোরা চাস না ! এই জন্য, এরই জন্য কি সৃষ্টির সূর্য জ্বলেছিল !

উনিশ'শ বাহাত্তর। তিন বিখ্যাত ছাত্র নির্মলেন্দু লাল, প্রদীপ জানা আর মনোজিৎ বাগচি বেপাত্তা হল। নির্মল যার পেপার মাত্র সতের বছর বয়সে বিখ্যাত জার্মান জার্নালে প্রকাশিত হয়ে বিশ্ববন্দিত হয়েছিল সে আমার চোখের সামনে বৃদ্ধ প্রিন্সিপ্যালকে রিঅ্যাকশনারি বাস্টার্ড বলে ঠাস করে এক চড় কষাল। পাইপগান তাক করে মনোজিৎ বলল রেজিগনেশন লেটারটা পাঁচ সেকেন্ডের মধ্যে সই করে না দিলে গরম সীসেগুলো নাকি সোজা ওঁর বস্তাপচা ব্রেনের মধ্যে সেঁদিয়ে যাবে। তখনকার মতো সমবেত প্রচেষ্টায় তাদের নিরস্ত করা গেল। কিন্তু পরে কলেজ ক্যাম্পাসে যখন তিনি খুন হলেন সকলেই অনুমান করল এ ওই ত্রয়ীর কাজ। আমি অনুমান করতে চাইনি। মনোজিৎ আমার সবচেয়ে গর্বের ছাত্র ছিল। মহাশক্তিধর কলম ছিল তার। অধ্যাপক মহলে প্রদীপের নাম ছিল হিউম্যান কমপিউটর। শ্রদ্ধেয়, প্রবীণ শিক্ষাগুরুদের শেষ প্রজন্মের সঙ্গে সঙ্গে নিহত হল বিজ্ঞানী, শিল্পী, গণিতবিদের প্রতিভাধর নব প্রজন্ম। বিপ্লবের হাতে।

সেই আমি চাকরি ছাড়লাম। আদালতের দ্বারস্থ হয়েছি তখন থেকেই। সিভিল প্র্যাকটিস করি। আদালত আমার বিবেককে মোটামুটি একটা সহনীয় আশ্রয় দিয়েছে। সুখী নই। সন্ত এবং মূঢ় ছাড়া এ পৃথিবীতে সুখী কে ? কিন্তু ন্যূনতম শান্তির জন্য জীবনের সঙ্গে একটা রফায় পৌঁছনো দরকার। হাজার হাজার বছরের পুঞ্জিত সভ্যতার সম্পদকে লাথি মেরে ওরা নখদন্তে বর্বর আরণ্যক আইনের কাছে ফিরে যাবে, নপুংসকের মতো দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখব এ মর্মদাহ থেকে মুক্তি চেয়েছিলাম।

গাড়ি নিয়ে অপেক্ষা করছিলাম গ্র্যান্ডের তলায়। সংহিতা এলো। ঝিরঝিরে বৃষ্টি পড়ছে। ও একটু একটু ভিজেছে। চুলে বৃষ্টির কুচি। চোখের বড় বড় পাপড়িতেও দু-একটা পোখরাজের দানার মতো আটকে আছে। আঁচলে মুখটা মুছে নিল সংহিতা। থিয়েটারের চড়া মেক-আপ ব্যবহারে ওর মুখের চামড়ায় খয়েরি খয়েরি মেছেতার মতো দাগ। আগের বার বিজলীবাতির তলায় বুঝতে পারিনি। শ্রমসাধ্য জীবিকার কালি চোখে মুখে। সব রূপসী নারীই তা হলে ইন্দ্রাণীর সিংহাসনে সখিপরিবৃতা হয়ে বিরাজ করে না ! ভুবনজুড়ে অলক্ষ্য ফাঁদ বিসর্পিত, মহাকবির ভাষায় কে কোথা ধরা পড়ে কে জানে। যে যেখানে যাবে বলে বেরিয়েছিল, যাওয়া হয় না। ভুল স্টেশনে নামিয়ে দিয়ে ট্রেন চলে যায়। মুখ যেমন মনের আয়না নয়, সকাল যেমন নয় পরিণত দিনের অভিজ্ঞান তেমনি কার কর্মফল কাকে কোন চক্রনেমিতে বেঁধে মহাকালের পথ পরিক্রমা করাবে কারো জানা

নেই।

ঠিকানা পূর্ব কলকাতার। সংহিতার নির্দেশে স্টিয়ারিং ঘুরিয়ে যাচ্ছি। চোখ উইন্ডস্ক্রীনে। রক্ষণশীল মেজাজের লোক। পরকীয়াতত্ত্বকে শ্রদ্ধার চোখে দেখতে পারি না। একদম অপ্রাসঙ্গিক ভাবে সংহিতা বলে উঠল—"আমি কিন্তু অন্য চাকরিও খুঁজেছিলাম, সার।"

বুঝলাম গতদিনের সাক্ষাৎকার এখনও ওর বুকে হুল ফুটিয়ে রেখেছে। বড় কষ্ট হল, বললাম—"কি হল, পেলে না ?"

"আমার তো সেই থেকে বি এ-টা কমপ্লিটই হল না ! ও যখন নিরুদ্দেশ চেষ্টাচরিত্র করে স্টেনোগ্রাফি শিখে নিয়েছিলাম। ও চাকরি করেওছিলাম কিছু দিন। কিন্তু অত সামান্য টাকায় এখনকার খরচ আর চালাতে পারি না।"

"কত টাকার দরকার তোমার, সংহিতা !"

"অনেক অনেক সার। সে আপনি না-ই শুনলেন। ডাক্তারদের ফি-এর কথা তো আপনি জানেনই। সব্বাইকে নিয়মিত বাড়িতে ডাকতে হয়। প্যাথলজিক্যাল টেস্ট রেগুলার। শুশ্রূষা এবং আনুষঙ্গিক আরও। শরীরে ওর কিচ্ছু নেই। সাইকিয়াট্রির কি প্রচণ্ড খরচা আপনি কল্পনা করতে পারবেন না সার, প্রতি সপ্তাহে অ্যানালিসিস, এক একটা সীটিং পঞ্চাশ। পুরো দেড় বছর এই জিনিসও চালাতে হয়েছে।"

"তোমার পেশাটা বিপজ্জনক, সংহিতা" সন্তর্পণে উচ্চারণ করি।

"যতটা ভাবছেন ততটা নয় সার, স্টেনোগ্রাফারের চাকরিটা এর চেয়ে হাজারগুণ বিপজ্জনক ছিল। সেখানে বিপদ কোনদিক থেকে কিভাবে আসবে বোঝা যেত না। এখানে বুঝি। আওয়ার্স কম। টাকা বেশি। অমিতেশকে সময় দিতে পারি।"

"এদিকে যখন এলেই ফিলমে-টিলমে গেলেও তো পারতে। তোমার টাকার ব্যাপারটা ফর গুড সলভ্ড হয়ে যেত !"

"অত সোজা ভাববেন না সার, তেমন যোগাযোগও আমার ভাগ্যে ঘটে ওঠেনি। তা ছাড়া আপনি বোধহয় সিনেমা দেখেন না, আমার চেহারায় একজন নামকরা স্টারের ভীষণ সাদৃশ্য আছে। ওই জন্যেই ও লাইনে আমার কোন দিন কিছু হওয়া শক্ত। তৃতীয় সারিতে থেকে যাওয়ারই কপাল !"

"নাচই যখন বেছে নিলে, সত্যিকার নৃত্যশিল্পীও তো হতে পারতে !"

"আপনি এখনও আগের মতোই ছেলেমানুষ আছেন সার," সংহিতা বলল,

"আমি কি কোন দিন নাচের জন্যে তৈরি হয়েছি, নাকি ? তা ছাড়া উপযুক্ত গুরু, শিক্ষার সুযোগ, প্রতিভা কিছুই কি আমার ছিল ? পড়ে গেলাম তো ঘূর্ণিঝড়ে ! আমার ফিগারে ক্ল্যাসিক্যাল ডান্স হওয়াও শক্ত। আপনার মনে নেই "উওম্যান অফ রোম"-এ আদ্রিয়ানাকে ব্যালে-স্কুল থেকে কেন ফিরিয়ে দিয়েছিল ?"

বলেই সংহিতা অপ্রস্তুত হয়ে ঠোঁট কামড়ালো। ওর মনে হয়ে থাকবে তুলনাটা বেফাঁস হয়ে গেল। বাকি সময়টা ও কাঠ হয়ে জানলা দিয়ে বাইরের দিকে তাকিয়ে তাকিয়ে কাটিয়ে দিল, আর একবারও মুখ ফেরাবার সাহস সঞ্চয় করতে পারল না।

আশ্চর্য হয়ে দেখলাম অমিতেশকে সংহিতা খুব সুখে রেখেছে। আমি বেলেঘাটার বস্তি-টস্তি আশঙ্কা করেছিলাম। মোটেই না। দু কামরার ছোট ফ্ল্যাট। দোতলায়। নতুন চুনকাম। আসবাব কম কিন্তু অতি পরিচ্ছন্ন। প্রচুর আলো হাওয়া, বাতাসে চন্দন ধূপের গন্ধ। কিন্তু অমিতেশকে চেনা যে কোনও লোকের পক্ষে শক্ত ছিল। ব্যূঢোরস্ক, বৃষস্কন্ধ

সেই বীরভূম ঘরানার কৃষক সন্তান যার পিতৃপুরুষ শুধু কাঁধের জোরে জোড়া বলদের সঙ্গে পাল্লা দিয়েছে। মাথা থেকে পা পর্যন্ত শ্বেতির তাপ্পি। স্বাভাবিক গ্রামবাংলার নির্ভেজাল কৃষ্ণবর্ণের সঙ্গে শ্বেতির এই বৈপরীত্য এক কথায় বীভৎস। লোহার ফ্রেমের মধ্যে শরীরটা আটকানো। পাঁজরা বাঁকা। অনেক রকম রোগ, অনেক রকম চিকিৎসা হয়েছে, শেষ পর্যন্ত সব সেরে যাতে এসে দাঁড়িয়েছে তার নাম স্পাইন্যাল টিউবারকুলোসিস। সংহিতা আশ্বস্ত করল রোগটা ছোঁয়াচে নয়। হাতের আঙুলগুলো ব্যবহার করতে পারে না। প্রত্যেকটি আঙুলের গাঁটে পুলিশ কি কায়দা করেছে যার জন্য আঙুলগুলো অকেজো হয়ে গেছে। ফিজিওথেরাপি চলছে। দূর ভবিষ্যতে নিজের হাতে খাওয়া-দাওয়া করার ক্ষমতা ফিরে পেলেও পেতে পারে। অন্তত সংহিতার তাই আশা।

অমিতেশ ঠোঁট ছড়িয়ে হাসল। —"যাতে আর কোনদিন ছুরি-ছোরা-রিভলভার ধরতে না পারি তার ব্যবস্থা করে দিয়েছে, রজতদা। জানে না আঙুলের গ্রন্থি আসল রিভলভারটা ধরে না।"

সতেজ কণ্ঠ। সজীব চোখ। সজীব মস্তিষ্ক। বিধাতার কী আশ্চর্য সৃষ্টি এই বীরপুরুষেরা।

ধবধবে বিছানার প্রান্তে একটা অয়েল ক্লথ ভাঁজ করে পেতে দিল সংহিতা। বড় ট্রেতে খাবার নিয়ে এলো। মুরগীর স্টু, কাঁচা স্যালাড, সুগন্ধ ভাত, ছানার সন্দেশ। চামচ করে খাইয়ে দিল। তারপর সযত্নে ধুইয়ে মুছিয়ে অয়েল ক্লথ ট্রে তুলে নিয়ে গেল। আমাকে বলল—"রোগীর ঘরে আপনাকে দোব না সার, আপনি বাইরে আসুন।"

"আমার তো খাওয়ার কথা ছিল না! লাঞ্চ সেরে বেরিয়েছি সংহিতা।"

"সে কী! আমরা খাবো, আর আপনি খাবেন না, তাই কি হয়? খেতেই হবে।"

বললাম—"শরৎচন্দ্রের নায়িকাদের যুগ চলে গেছে। জোর করে খাওয়ালে আজকালকার বাঙালী পুরুষ কিন্তু মোটেই খুশী হয় না। আমার খাওয়া-দাওয়ার সময়, পরিমাণ সব বাঁধা। যাবার সময় চা খেয়ে যাবো, তুমি ব্যস্ত হয়ো না সংহিতা।"

মুখটা ওর ম্লান হয়ে গেল। কিন্তু আর জোর করল না।

আমি অমিতেশের সঙ্গে কথা বলতে লাগলাম। অন্তরালে সংহিতা তার গৃহস্থালির লক্ষ কাজ সারতে লাগল। সম্ভবত রান্নাবান্না, ঝাড়পোছ, ধোয়াপাকলা বাজারহাট, সর্বোপরি শয্যাগত পঙ্গু রোগীর সেবা, যে জলটা পর্যন্ত নিজে খেতে পারে না—এ সবের জন্য ওর কোনও সাহায্যকারী নেই।

অনেকদিন পর কথা বলার লোক পেয়ে অমিতেশ খুব খুশি। সমাজ পরিত্যক্ত, নির্বান্ধব, রাহুগ্রস্ত এই যুগলের কাছে কে ই বা আসে! কিন্তু কিছুক্ষণ কথাবার্তার পরই বুঝলাম পনের বছরেও অমিতেশ একটুও বাড়েনি। অতীত বর্তমান ভবিষ্যৎ এই ত্রিকালের ত্রিমাত্রায় গড়া মানুষ সে নয়। সে একমাত্রিক। শুধু ভবিষ্যতের আয়তনে বিশ্বাসী। তার অনতি-অতীত জীবনের কথা আমি জানি না, অনুমান করতে পারি। কিন্তু অমিতেশ সে ধার দিয়েই গেল না। সে যেন আরব্য উপন্যাসের সেই ধীবর। অতীতের দৈত্যটাকে কলসীর মধ্যে পুরে কোন মহাসমুদ্রের জলে ফেলে দিয়ে হাত ধুয়ে এসেছে। বলল—"খুব ভালো আছি রজতদা, নেভার ফেল্ট বেটার। এই খাঁচাটা দেখছেন? বছরখানেক পর মনে হয় এটার আব দরকার হবে না। উঠে দাঁড়াতে পারব। আঙুলগুলোর কথা ভাবি না। শরীরটা আর বিপ্লবের কাজে লাগবে না। কিন্তু অমূল্য অভিজ্ঞতা সঞ্চয় করেছি। সংগঠন তৈরির কাজে শীগগিরই হাত দেব। ফুল প্রুফ।

বুলেট প্রুফ।"

আমার হয়ত অনধিকার চর্চা। তবু কিসের তাগিদে বলে ফেললাম জানি না—"বিপ্লবের প্রতি কর্তব্য ছাড়া আর কিছুর প্রতি কোনও কর্তব্যের কথা তোমার কখনও মনে হয় না অমিতেশ ?"

"আপনি কি সংহিতার কথা বলছেন ?"—অমিতেশ একদেশদর্শী হতে পারে, বোকা নয়।

"খানিকটা।"

"একটা মহৎ স্বপ্ন সত্য করতে গেলে ও রকম অনেক মেয়ের আত্মত্যাগের দরকার হয় রজতদা। যারা কম্প্যানি এগজিকিউটিভের বৌ হয়ে শেষ দুপুরের কফি পার্টিতে সোশ্যাল ওয়ার্ক করতে যায় সে রকম শৌখিন মজদুরির ধাত সংহিতার নয়।"

এ কথা আমি খুব জানি ! তুলা রাশি, ধনু লগ্ন। জ্যোতিষে বিশ্বাস করি আর না-ই করি, শুনেছি মানিয়ে নেবার অমানুষিক ক্ষমতা থাকে এসব জাতক-জাতিকার। বিশ্বস্ততা ও নিষ্ঠা তুলনাহীন। সংহিতার ভবিতব্যই তাকে হাত ধরে বিপ্লবের এই নাভিকেন্দ্রে পৌঁছে দিয়ে গেছে। কিন্তু এ-ও নিশ্চিত জানি সে ভবিতব্যের অন্য নাম ভালোবাসা, সেই পুরাণ কথিত বস্তু যার জোরে মানুষ অসাধ্যসাধন করতে পারে। সংহিতার মুখে আমি সন্ত্রাসী বিপ্লব সম্পর্কে কোনও বিশ্বাসের কথা কোনদিন শুনিনি। বিপ্লবের প্রয়োজনে সে সামান্য দৌত্যের কাজও কখনও করেছে বলে জানি না। দরজার দিকে সভয়ে তাকালাম। ধারে কাছে নেই তো ? না থাকলেই ভালো। অমিতেশের ভাষায় তার দেওয়া-নেওয়ার হিসেব-নিকেশ সংহিতার পছন্দ হবে কি ?

অমিতেশ আলাপে আগ্রহী। তার পরিকল্পনার রূপরেখা আমার মতো অবিশ্বাসী কাফেরকে সে বলবে কেন ? কিন্তু স্বপ্নসৌধের সম্ভাব্যতার কথা আলোচনা করতে তো দোষ নেই। জ্বলজ্বলে চোখে, গমগমে গলায়। কিন্তু আমি এই আলোচনায় এই বিতর্কে একদিন এতো বেশি যোগ দিয়েছে এবং শুধু প্রাণশক্তির প্রবল জোয়ারি চাপে বুদ্ধির সমস্ত শক্তিকে পরাভূত হতে দেখেছি যে এই নিষ্ফল বাদানুবাদের মধ্যে প্রবেশ করতে আমার এখন বড় ক্লান্তি ! আমি শুধু মানবিক, বৌদ্ধিক আলাপচারিতে রাজি অমিতেশ !

বহুক্ষণ একতরফা উত্তেজিত বক্তৃতার পর তাই শ্লিষ্ট হাসি হেসে ও বলল—"আসলে কি জানেন রজতদা, ব্রিটিশদের তৈরি সাহিত্যগুলো আর ওই অপসংস্কৃতিতে ভর্তি স্যান্‌স্ক্রিট লিটারেচার-টারগুলো আপনারা বড্ড বেশি পড়েছেন। আপনাদের ধাতটা হয়ে গেছে কন্‌সটিট্যুশন্যাল। ছকের বাইরে কিছুর কথা আপনারা কল্পনা করতে পারেন না। নীচ প্রবৃত্তিগুলোর সাবলিমেশনকে শিল্পের নামে দেখতে অভ্যস্ত হয়ে গেছেন। আপনারা বোধহয় স্বপ্নও দেখেন বানান করে করে। ফ্রয়েড সাহেবের ফর্মূলা অ্যাপ্লাই করলে অ্যাভারেজ বাঙালীর চিত্তবৃত্তি থেকে সাপ্রেশ্‌ড্‌ লিবিডো ছাড়া কিছুই বেরোবে না। আসলে আপনি চিরকাল সেই আদি, অকৃত্রিম শোধনবাদী বুর্জোয়াই রয়ে গেলেন।"

সংহিতা বাইরের পোশাকে এসে দাঁড়িয়েছে। চোখে গভীর ক্লান্তির কাজল। ওর মঞ্চে যাবার সময় হল। আমিও এবার উঠি, সৈনিকের তিরস্কার শিরোধার্য করে। বলার কিছু আছে কি ? দৃষ্টিহীন সংকল্পে বেঁকে আছে বিদ্রোহীর কঠিন করতল। ওদিকে ঘাটে ঘাটে সাধ্বীত্বের কঠিনতর পরীক্ষা দিতে দিতে নাগিনীদষ্ট, পূতিগন্ধময় শবদেহ নিয়ে ভেলা চলেছে। লম্পট সভায় ছিন্ন খঞ্জনার মতো নেচে নেচে বেহুলা নাচনী একদিন না একদিন আদায় করে আনবেই মুক্তিপণ। বিপ্লব জানতে চাইবে না কিসের মূল্যে মুক্তি খরিদ হল।

# বিবাহ-বিভ্রাট

'জোতে শালার কারবার শুনেচিস তপ্‌না ?'

—'বেইজ্জত করে ছেড়ে দিলে মাইরি !'

—'শুধু বেইজ্জত ? কেলো ! কেলো !'

—'দু-দুবার হড়কে কোনমতে তো একটা এম এস করেচিস। তা মনে করেচিস কি নিজেকে ?'

—'করাচ্চি মনে। এর পর ক্লাবে এলে অ্যায়সা ঝাড় দেব না..'

আমাকে মাঝখানে এক চিলতে নেটের মতো সাক্ষীগোপাল খাড়া রেখে শৈল-গোরা দুই বন্ধু দুদিক থেকে উপরি-উক্ত কায়দায় পিংপং পারাপারি করে গেল। দুজনেই মারকুটে, দুজনেরই হাতে বাছা বাছা শট। ঝাড় দেবার সিদ্ধান্ত নিয়ে শৈলটা একটা পয়েন্ট স্কোর করল মনে হল। আপাতত বিরতি। বললুম—'কেসটা কি রে ?' টানা আড়াই বছর বেকার-বৃত্তির পর মাত্র মাস ছয় হল দুর্গাপুর স্টীলে কাজ পেয়েছি। প্রোবেশন চলছে। ছুটি-ছাটার তাই সুবিধে নেই। কিন্তু দিন তিনেকের সীজ-ওয়ার্কের সুযোগে প্রথম ট্রেনেই ক্লাবে হাজরে দিয়েছি। মাত্র ক'মাসের মধ্যে এমন কি ফাটাফাটি ব্যাপার হল যে এরা সব্বাই জ্যোতির ওপর এতো খাপ্পা।

শৈলই মুখভঙ্গি করে বলল—'ডাক্তারি ফাস করে উনি প্র্যাকটিস শুরু করেছেন।'

—'সে তো ভালো কথা। তা আমাদের থেকেও ফি-টি নিচ্ছে নাকি রে ?' এটা এদের উষ্মার একটা সঙ্গত কারণ হতে পারে বটে।

—'হুঁঃ ! কার কড়ি কে ধারে ? ওসব ফিস-ফাস নয়। উনি মেয়ে দেখা প্র্যাকটিস শুরু করেছেন।'

শেষের কথাগুলো শৈলর দাঁতের ফাঁক দিয়ে চিবোনো ডাঁটার মতো ছিবড়ে হয়ে বেরুলো। সেরেছে ! জোতেটা শেষ পর্যন্ত নারীঘটিত কেলেঙ্কারিতে জড়িয়ে পড়ল। ছি ! ছি ! জোতের এমন ন্যক্কারজনক পরিণতি হতে পারে স্বপ্নেও কল্পনা করতে পারিনি। সম্পর্ক কি আজকের ? ছেলেবেলাকার বন্ধু। শুধু এক পাড়ার নয়, এক স্কুলের, এক ক্লাসের। দুজনে দুজনের হয়ে লড়ে যাচ্ছি সেই মার্বেল-ডাংগুলির বয়স থেকে। হায়ার সেকেন্ডারির পর থেকে দুজনের পথ দুদিকে হয়ে গেছে ঠিকই, কিন্তু পয়লা নম্বরের দোস্ত্ বলতে এখনও আমার জোতে, জোতের আমি।। সেই জোতে উন্মার্গগামী হয়ে গেল ভেবে খুবই মুষড়ে পড়েছি। বিমান মাঝে পড়ে প্রাঞ্জল করে দিল ব্যাপারটা।

—'জ্যোতিবাবু বিয়ে করবেন। গড়ে দশখানা করে কমসে কম মেয়ে দেখে যাচ্ছেন ফি মাসে। তা হলে পাঁচ মাসে কটা হয় হিসেব কর। পাঁচ দশে পঞ্চাশ প্লাস ফাউ। তিন

দিনে একখানা করে রেট। স্পীড শিগগির বাড়বে মনে হচ্ছে। দুখানা বাংলা কাগজে "পাত্রী চাই" অলরেডি আউট।'

শৈল মন্তব্য করল—'তবে আর কি ? শালার পোয়াবারো। মাগ্‌গি-গণ্ডার বাজারে টিফিনটা রোজ মেয়ের বাপের ঘাড় দিয়েই উঠে আসবে। চেম্বার তো এখনও গড়ের মাঠ। কারবার জানি না আমরা ?'

গোরা বলল—'ওঠাচ্ছি ওর টিফিনের খরচা। আমাদের ও চেনেনি এখনও। ডাউরি-সিসটেম উঠে গেল, মেয়েরা বাপের সম্পত্তির শেয়ার পাচ্ছে ; লিগ্যাল টার্মিনেশন অফ প্রেগন্যানসি অ্যাক্ট পাস হয়ে গেল, এখনও শালা খোঁপা খুলিয়ে, পায়ের গোছ দেখে, রসগোল্লা-পানতোয়া-শিঙারা কচুরির ছেরাদ্দ করে বিয়ে করবে ? প্রগতি সঙ্ঘের মেম্বার হয়ে ? মামদোবাজি ! আজ থেকে তিন দিনের মধ্যে যদি গলির মোড়ে রাতের অন্ধকারে কে বা কাহারা ওর ঠ্যাং ভেঙে দিয়ে না যায় তো আমার নামে তোরা কুকুর বেড়াল যা ইচ্ছে পুষিস !'

জিগগেস করলুম—'মনস্থির করতে পারছে না, না কি ?'

—'মন ওর আছে, যে তার স্থির-অস্থির ?' শৈল বলল– 'একেবারে হার্টলেস চশমখোর। অ্যাদ্দিন মিশছি টের পাইনি। এইবারে খড় বেরিয়েছে।'

বিমান বলল—'বিবির বাগানের হরিহর উকিলের সেজ মেয়েকে দেখেছিস তো তপ্‌না ? সুন্দরী না হোক, গ্ল্যামারস, অস্বীকার করতে পারিস ? জোতে দেখে এসে কি বলে জানিস ? সব ভালো, নাক ছোট। কতো বড় নাক নিবি রে শালা ? বৌ-এর নাক ধুয়ে কি জল খাবি ? নাকি কেটে নিয়ে নিজের খ্যাঁদা নাকে সেলো দিয়ে জুড়বি ?'

শৈল বলল—'আরও আছে। আরও আছে। মুখ ভালো তো রঙ কালো, রঙ চলে তো মুখ চলে না। হাড়-জিরজিরে, চোখ কুতকুতে, ঘাড়ে-গর্দানে, ভুঁড়িদাস, শিড়িঙ্গে, হিড়িম্বা, হোঁৎকা, চ্যাপ্টা, মোটকা, বাঁটকুল...'

—'জোতের নিজের চেহারাখানার কথা চিন্তা করে পার্সপেকটিভটা ঠিক করে নিস তপ্‌না,' গোরা হেঁকে উঠল, 'এ ব্যাপারে চামচাগিরি করতে এলে তুইও ইম্মিজিয়েটলি আউট।'

বিমান সখেদে বলল—'কিছুতেই আর নাক চোখ-মুখের সাইজ ঠিক হয় না শালার। মেজারিং টেপ পকেটে নিয়ে ঘুরছে। গত হপ্তায় একটা মেয়ে দেখে এসে বললে, এখানেই লাগিয়ে দিতুম, কিন্তু চুলের কালারটা কেমন ম্যাড়মেড়ে, অ্যাকিউট ভিটামিন ডেফিসিয়েন্সি। শিগগিরই পেকে যাবে। বল, এর জবাব আছে ! পাকেনি, পাকবে, এর পরে বলবে মোটায়নি মোটাবে। শিঁটোয়নি শিঁটোবে, বুড়োয়নি বুড়োবে।'

গোরা বলল—'আরে বাবা অপ্সরী বিদ্যেধরী মেয়ে এতো লোক থাকতে তোর মতো হামবড়া বোম্বেটেকে কেন মালা দিতে যাবে সে কথা একবারও ভেবে দেখেছিস ?'

আমার এই পাড়াতুত বন্ধুদের কিঞ্চিৎ 'স'-এর গোলযোগ আছে। উপরন্তু ল্যাজা-মুড়োয় শালা ছাড়া কেউ কথা বলতে পারে না। কিন্তু তৎসত্ত্বেও আমাদের এ এলাকার শান্তি-সংস্কৃতি রক্ষায় এদের এই প্রগতি সঙ্ঘের গুরুত্বপূর্ণ অবদান যে নিছক কথার কথা নয় তা অস্বীকার করবার উপায় নেই। চাঁদা নিয়ে গেরস্থকে জোর-জুলুম, শেতলা-রক্ষাকালী মা-মনসার নাম করে লাউডস্পীকারের হামলা, যখন-তখন বোমবাজিতে পিলে চমকানো—এইসব পাড়ার-ছেলেসুলভ ক্রিয়াকলাপ প্রগতি সঙ্ঘের প্রোগ্রাম বহির্ভূত। আমাদের রাস্তা বারো মাস ছিমছাম, পরিষ্কার, মিউনিসিপ্যালিটির

জমাদার চলে যাবার পর দফায় দফায় রাস্তায় জঞ্জাল ফেলা নিষিদ্ধ। বর্ষায় জলকাদা জমে না, মেয়েদের 'আওয়াজ' দেওয়া, বয়স্কদের অসম্মান করা, পরিত্যক্ত কবরখানায় মদের ভাঁটি, পলিটিক্যাল পার্টির পেটোয়া গুণ্ডাদের নাশকতামূলক কার্যকলাপ—সব বন্ধ হয়েছে এই প্রগতি সঙ্ঘেরই উদ্যোগে। বিপদে-আপদে সঙ্ঘ হামেহাল হাজির। রাজদ্বারে শ্মশানে চ দুর্ভিক্ষে রাষ্ট্রবিপ্লবে একেবারে আক্ষরিক অর্থে। ইটখোলার জনার্দন ঢ্যাং প্রতিবেশীর দক্ষিণ চেপে তেতলা তুলছিল, পিলার ঢালাই শুদ্ধু সারা। প্রগতি সঙ্ঘ কোর্ট ইনজাংশন বার করে আনল। ইনকাম ট্যাক্সের ঘোষদা, জনান্তিকে ঘুষদা, বাড়ির উঠোনে কি সব বিদঘুটে কেমিক্যাল তৈরি করতে আরম্ভ করে, কিছুতেই কারো কথা শুনবে না, এদিকে বিষাক্ত গ্যাসে লোকের প্রাণ ওষ্ঠাগত। প্রগতি সঙ্ঘের দরবারে কুটিরশিল্প দপ্তরের নির্দেশনামা নিয়ে পুলিশ এসে দু মিনিটে কারখানার বারোটা বাজিয়ে দিল। এই তো সেদিন সুশান্তদার দু বছরের পুঁচকে মেয়েটা স্রেফ প্রগতি সঙ্ঘের তৎপরতার জন্যেই বেঁচে গেল। দোতলার বারান্দার গ্রিল বেয়ে বেয়ে কেমন করে উঠেছিল, ধুপ করে পড়ে যায়, গোরা-মুরারির চোখের সামনে। তক্ষুনি দুজনে ট্যাকসি ধরে তাকে নিয়ে ছুট। মেডিক্যাল কলেজের এমার্জেন্সি ইউনিটে তার চিকিৎসা শুরু হয়ে গেছে, তখন সুশান্ত বৌদি ফোনে খবর পেয়ে বারান্দায় ছুটে এসে কান্না জুড়ে দেন।

কাজেই জ্যোতির এ ব্যবহারে প্রগতি সঙ্ঘের কার্যনির্বাহক সমিতির সভ্যরা অর্থাৎ বিমান-শৈল-গোরা-মুরারি ক্রুদ্ধ হতে পারে বইকি। সে অধিকার এদের আছে। অতএব জরুরি অবস্থামূলক শীর্ষ সম্মেলন করে স্থির হল জোতেকে আর একটি মাস চান্স দেওয়া হবে, তার মধ্যে ও এসপার-ওসপার কিছু একটা করুক। আলটিমেটাম শুদ্ধু সমনটা আমাকেই ধরাতে যেতে হবে। অন্যথায় গণ আদালতে জোতের গণ বিচার। গর্দান গেলেও যেতে পারে।

এমার্জেন্সি। সুতরাং সেইদিনই সন্ধেবেলায় জ্যোতিকে পাকড়াও করা গেল। শূন্য চেম্বারে বসে খুব গম্ভীর মুখে নাকে চশমা এঁটে জ্যোতি একখানা মেডিক্যাল জার্নাল পড়ছিল। আরও এক ঝাঁক জার্নাল টেবিলের পাশে গাদা করা। কিছুক্ষণ নিঃশব্দে পড়ার ভান করার পর বলল,—'কবে এলি ?'

—'এই তো সকালে। তোর কি খবর ? রুগীপত্তর কেমন হচ্ছে ?'

—'ওসব আস্তে আস্তে হয়। একদিনে ছপ্পর ফুঁড়ে রোগী পড়ে না। ওয়েট করতে হয়।'

বাপ্ রে। ফোর ফর্টি ভোল্ট। বোম হয়ে আছে। প্র্যাকটিস জমছে না। মেজাজ খারাপ। তায় আবার আমি ভগ্নদূত। কপালে যে আজ কি আছে ! যাক, যা হবার তাড়াতাড়ি হতে দেওয়াই ভালো। বললুম—'তুই নাকি... বিয়ে...টিয়ে... করবি টরবি ? মেয়ে-টেয়ে... দেখছিস-টেখছিস... !'

জ্যোতি এক হাতে কলম আর এক হাতে জার্নাল নিয়ে কিছুক্ষণ থম মেরে বসে রইল। ঝড়ের আগের অবস্থা। তারপর আমার দিকে ফিরে বলল—'দ্যাখ তপন, এখানেও একটা ফুল-ফ্লেজেড এস্পিয়নেজ সিসটেম কাজ করে যাচ্ছে। মগজের মধ্যে বিলট-ইন ওয়্যারলেসও বলতে পারিস,' নিজের মাথায় টোকা মারল জ্যোতি, 'তোর প্রগতি সঙ্ঘের এগজিকিউটিভ কমিটিকে বলে দিস একটু বাড়াবাড়ি হয়ে যাচ্ছে। কারও ব্যক্তিগত ব্যাপারে ইনটারফিয়ার করাটা অরিজিন্যাল স্ট্যাটুটে ছিল না।'

আমি বললুম—'না... মানে... কোন্‌টা ব্যক্তিগত কোন্‌টা নয়... আসলে ওদের

ফিলিংটা... মানে ওরা ভাবছে...'

—'চেষ্টা করিসনি। চেপে যা তপ্‌না। তবে কথা বলতে না পারিস মগজটা তো একটু-আধটু খেলাতে পারতিস এককালে! এখন কি একেবারে ধোলাই করিয়েই ঢুকেছিস?'

—'না... মানে...

—'মানে-ফানে নয়। বিয়েটা কার? তোর না বিমানের না শৈলর না গোরার? ছাঁদনাতলায় তোরা কে দাঁড়াচ্ছিস? খুলে বল, যে দাঁড়াবি তার ফরমাসমাফিক এগোবো। তবে হ্যাঁ, বিয়েটা যদি আমার হয় সেটা আমাকেই করতে দে। প্রমিস করছি বরযাত্রীর নেমন্তন্ন পাবি। পেয়ে যাবি।'

আমি শান্তির জল ছিটোতে থাকি—'এই জ্যোতি, যা যা তুই শুধুমুধু রেগে যাচ্ছিস। আচ্ছা, তোর পয়েন্টগুলোও তো একটু খোলসা করে এক্সপ্লেন করতে পারিস। জানতে পারলে আমার সুবিধে হত।'

জ্যোতি বলল—'তা তুই জানতে চাইতে পারিস তপনা। সে এক্তেয়ার তোর আছে। বলি জেলা-ইস্কুলে বরাবর ফার্স্ট হয়ে গেছে কে? আমি না তুই?'

—'তুই।'

—'দস্তুরমতো ভায়া কমপিটিশন, ভায়া প্রপার চ্যানেল মাটিয়া কলেজে ঢুকেছি। নো বাবা-মামা-কাকা বিজনেস! সত্যি কি না?'

—'ওহ শিওর, শিওর।'

—'নাইনটি পার্সেন্ট বাঙালীর মতো জিয়ার্ডিয়া আর অ্যামিবিক ডিসেন্টরিতে ভুগি না। ফার্স্ট ক্লাস ফুটবলে খেলেছি। ইদানীং জ্যোতিশংকর ডাট ছেড়ে দেবার পর তোদের ক্লাব ফার্স্ট ক্লাস সকার থেকে অর্ধচন্দ্র খেয়েছে? এ শর্মাকে রিপ্লেস করতে পারিসনি। ঠিক কিনা?'

—'ঠিক।'

—'বিড়ি-সিগারেট-গাঁজা-চরস পান-জর্দা বিয়ার হুইস্কি চলে না। অর্থাৎ ট্যাঁকের পয়সা চট করে ফুঁকে দিচ্ছি না। ক্যানসারের চান্স মোটে ফর্টি ফাইভ পার্সেন্ট।'

—'এটা জানি না ভাই।'

—'আচ্ছা, যা জানিস না তেমন আরও কটা বলছি। শুনে যা। ডাউরি সিসটেম ওঠেনি, পুরোদস্তুর চালু। যে কোনও বিয়ের দলিলে বিটুইন দা লাইনস অদৃশ্য কালি দিয়ে লেখা থাকে। আমি, ফর ইয়োর ইনফর্মেশন, এক নয়া পয়সাও নিচ্ছি না। ফ্রীজ, টিভি, সোনার বিস্কুট এ বিয়েতে ট্যাবু।'

—'বাঃ বাঃ', আমি প্রশংসায় বিগলিত।

—'আরও শোন। যে যতই যাই বলুক মেয়েরা শ্বশুর-শাশুড়ি- জা-ননদ- দেওর-ভাসুর পছন্দ করে না, কেমন তো?'

—'তা যা বলেছিস।'

—'আমি ঝাড়া হাত পা। আছেন খালি এক পিসীমা। তা তিনি হলেন গিয়ে সেই গরু যে খাবে কম, দুধ দেবে বেশি... ইত্যাদি ইত্যাদি। নিজের জপতপ, নিরামিষ হেঁশেল নিয়ে আছেন। তবে?'

—'তবে কি?'

—'তবে আমি একটা মনের মতো বিয়ে করতে পারব না কেন? বুঝিয়ে দে।

শিক্ষিত, খুব উচ্চশিক্ষিত নয়, স্মার্ট, ওভারস্মার্ট নয়, সুশ্রী। প্রকৃত সুন্দরী-টুন্দরী দরকার নেই। সপ্রতিভ অথচ নাক উঁচু নয় এমন একটি সহধর্মিণী যিনি আমার পাশে বেশ সোজা হয়ে দাঁড়িয়ে থাকতে পারবেন। খুব বেশি চাইছি ?'

—'মোটেই না', আমি উৎসাহ দিয়ে বলি, 'তা পাচ্ছিস না ?'

—'না। উদাহরণ দিই শোন। তোর ওই শৈল গোরা যাই বলুক না কেন। বালিগঞ্জে মেয়ে দেখতে গেছি। বেশ হাসি-খুশি, মিষ্টি-মিষ্টি, চটপটে, তোদের মতো মিটমিটে ফন্দিবাজদের হ্যান্ডল করতে পারবে মনে হচ্ছে। মডার্ন বাড়ি। অভিভাবকরা কথা বলবার সুযোগ দিয়ে আড়ালে আবডালে অপেক্ষা করছেন। জিগগেস করলুম—'আপনার হবি কি ?' একগাল হেসে বললে, 'মার্কেটিং। মার্কেটিং করতে না আমার ভী-ষণ ভালো লাগে।' বোঝ তপনা। এ হবির ফুল ইমপ্লিকেশনটা ভালো করে বোঝ। বিষম খেয়ে জল চাইলুম। স্ট্রীট-সিঙ্গারদের হারমোনিয়মের মতো প্যাঁ পোঁ করে বললে—'ব্যা-রা, সাবকো বাস্তে পানি লাও।' মনশ্চক্ষে দ্যাখ তপন, সারাদিন গাধার খাটুনি খেটে, হাজারটা রোগ আর রোগী ঘেঁটে কেটেকুটে বাড়ি ফিরে জল চাইছি, আর গিন্নি সেজেগুজে মার্কেটিং সেরে মানে পয়সাগুলো স্রেফ ফুঁকে দিয়ে ফিলিম ম্যাগাজিনের পাতা ওলটাতে ওলটাতে মেমসায়েবি কেতায় হেঁকে বলছে—'ব্যা-রা পানি লাও।' লাইফ যে হেল হয়ে যাবে রে !'

আমি বললুম—'বেশ, এ তো গেল একটা। আরগুলো ? শুনলুম ডজন ডজন মেয়ে দেখেছিস ?'

—'হুঁ। শৈলরা তোকে বেশ বায়াসড্ করেই বাজারে ছেড়েছে দেখছি। তোকে জিগগেস করি তপন, তুই খোনা মেয়ে বিয়ে করবি ? করতে চাস তো বল। আমার হাতে অপূর্ব রূপসী মেয়ে আছে, এক্ষুনি লাগিয়ে দিচ্ছি।'

—'কি রকম ? কি রকম ?—জ্যোতির প্রত্যাখ্যাত সুন্দরী পাত্রী রিবাউন্ড করে আমার দিকে আসার সম্ভাবনায় আমি আগ্রহী হয়ে পড়ি।'

—"এ মেয়ে বউবাজারের। দুধে আলতা রঙ। গ্র্যাজুয়েট। পায়ের পাতাগুলো অবিকল পদ্মফুলের পাপড়ির মতো, বাড়িয়ে বলছি না তপনা। চোখদুটো লিটর্যালি স্যানসক্রিট কাব্য স্টাইল—জোড়া ভোমরা বসে আছে। নাম জিগগেস করলুম, বললে মিনতি মান্না। তখনও বুঝতে পারিনি। ম, ন সবই অনুনাসিক বর্ণ তো ? —'কোন্ কলেজে পড়েছেন ?' —'মণীন্দ্র নন্দী।' আবার ম, ন। গান শুনতে চাইলুম। রবীন্দ্রসঙ্গীতের ডিগ্রি পাওয়া মেয়ে। গান শুনতে চাওয়া কি আমার অন্যায় হয়েছে বল ? গাইয়ে মেয়ের কাছে তো লোকে এমনি এমনিও শুনতে চাইতে পারে। তখনই শুরু হল নাসিকা বাদ্য বা নাক সানাই যা বলিস। যাঁও যাঁও যাঁও গোঁ এঁবাঁর যাঁবাঁর আঁগে রাঁঙিয়ে দিঁয়ে যাঁও। ওরে বাপ রে বাপ। তখন আমি যাওয়া ছেড়ে লেজ তুলে দৌড় লাগাতে পারলে বাঁচি।"

জ্যোতির প্রস্তাব পরদিনই ওর একটা মেয়ে দেখতে যাবার কথা। আমি যেন ওর সঙ্গে যাই। ওরও দ্বিতীয় ব্যক্তি থাকলে সুবিধে হয়, আমিও ওর বিরুদ্ধে চার্জ শীট তৈরি হয়ে যাবার আগে চক্ষু-কর্ণের বিবাদভঞ্জন করে আসতে পারি।

অতঃপর স্থান—উত্তর কলকাতা। কাল—সকাল সাড়ে নয়। পাত্র—জ্যোতিশংকর ডাট এম বি এম এস এবং অধম।

দেউড়িওলা পুরনো স্টাইলের বাড়ি। জ্যোতি চুপিচুপি বলল—'এদিকের বিখ্যাত মিত্তির বাড়ি রে ! প্রথমত মিত্তির কুটিল অতি। দ্বিতীয়ত বুর্জোয়া ফ্যামিলি। বুর্জোয়া

ব্যাকগ্রাউন্ড আমার পছন্দ নয়।' মনে মনে বললুম মরেছে। ব্যাকগ্রাউন্ডই পছন্দ নয় তো এলে কেন বাবা।

ধবধবে ধুতি মেরজাই পরা ফর্সা ফর্সা গোলগাল মাঝবয়সী ভদ্রলোক আমাদের এগিয়ে নিতে এলেন। ট্যাকসি থেকে নামালেন প্রায় জামাই খাতিরে। লম্বা দালান। দুদিকে পালিশ-করা কাঠের দরজা। মোটা মোটা পেতলের ডাণ্ডা থেকে ভারি ভারি পর্দা ঝুলছে। দালানের শেষ প্রান্তে একটা গোল চত্বর। দোতলার সিঁড়ি উঠে গেছে। কারুকার্যকরা সেকেলে কাঠের চেয়ার, পুরু গদী দেওয়া, মোরাদাবাদী পেতলের টপওয়ালা এক জমজমাট টেবিল। এইখানেই আমরা উপবিষ্ট হলুম। আমি বসেছি হাত-পা গুটিয়ে মাছ কুটুনির পাশে মেনি বেড়াল মেনি বেড়াল ভঙ্গিতে। জ্যোতি বসেছে সোজা, বুক চিতিয়ে, স্মার্টলি। ওর এখন এসব জল ভাত। অবশ্য পাঁচ দশে পঞ্চাশ প্লাস একের স্ট্যাটিসটিকসটা যদি সত্যি হয়। বসবার প্রায় সঙ্গে সঙ্গে বাড়ির দাসী ট্রেতে করে খাবার নিয়ে এলো। ফুলকো ফুলকো সাদা-সাদা কচুরি, আলুর দম, মাংসের ঘুগনি, ক্ষীর... সর্বনাশ। এরা কি পাকা-দেখার খাওয়াটা আজকেই খাইয়ে দিচ্ছে।

জ্যোতি গম্ভীর মুখে বললে—'আমাদের তো এসব চলবে না।'

বড় মিত্তির বললেন—'সে কি বাবা, ইয়াং ম্যান, এটুকু আর খেতে পারবে না? সকালবেলা! জলযোগের সময়!'

জ্যোতি বাধা দিয়ে বলল—'আজ্ঞে পারব না তা তো বলিনি, বলেছি খাবো না। অন প্রিন্সিপল। পাত্রী দেখতে এসে ফাঁসির খাওয়া খাওয়াটা আমাদের সমাজের একটা বিশ্রী রীতি। খুব দৃষ্টিকটু এবং ক্রুয়েল।' অর্থাৎ প্রগতি সঙ্ঘের সব কথাই কানে গেছে জোতেটার। বেশি করে সাধু সাজা হচ্ছে আমাকে দেখিয়ে দেখিয়ে, যাতে গিয়ে রিপোর্ট করতে পারি।

অনেক উপরোধে একটা রাজভোগ তুলে নিল জ্যোতি। আমার দিকে আড়চোখে চেয়ে বলল—'তুমি খাও না তপন, তুমি তো ভাই থার্ড পার্সন। এঁরা খুব অতিথিবৎসল, মনে দুঃখু পাবেন।'

দুই মিত্তির বললেন—'ঠিক বাবা, তুমি শুরু করো। ও কি কথা, সম্বন্ধ হোক চাই না হোক, একটু সামান্য জলযোগ করাতে কি দোষ?'

আমি মোটেই ওর ও চালে ভুললুম না। মহা ধড়িবাজ ছোকরা। একটা বালিশের মতো চিত্রকূট তুলে নিয়ে আমিও সব প্রত্যাখ্যান করে দিলুম।

তারপর সামনের সিঁড়ি দিয়ে, যাঁর জন্য আসা সেই দ্রষ্টব্যা কন্যাটি নেমে এলেন। আহা! আহা! আহা! দ্রষ্টব্যা তো নয় দর্শনীয়া! নেমে আসা তো নয় অবতরণ! এদেরই বোধ হয় সংস্কৃত সাহিত্যে বরবর্ণিনী বলত। বর বর্ণই বটে। ক'পুরুষ রূপটান মেখে মেখে যে এরা চামড়ার এমন জেল্লা পায়! আগাগোড়া চেহারাটি যেন পলসনের মাখন দিয়ে গড়া। খোলা চুল কোমরের একটু ওপর অবধি এসে থেমে গেছে। মাথার পেছনে চমৎকার একটি চালচিত্তির। সাদা লাল পাড় শাড়ি, সাদা ব্লাউজ, কপালে একটি সূক্ষ্ম কুমকুমের টিপ ছাড়া কোনও প্রসাধন নেই। কানের লতিগুলো পর্যন্ত দোপাটির পাপড়ির মতো ভিজে ভিজে নরম নরম।

খুব সহজভাবে এগিয়ে এসে নমস্কার করে মেয়েটি বসল। বিনা ভূমিকায় মিষ্টি হেসে বলল—'আমি যশোধরা মিত্র। গত বছর বেথুন থেকে বটানি অনার্স নিয়ে বি এসসি পাশ করেছি। এখন সায়েন্স কলেজে এম এসসি করছি। এক বছর চিকেন-পক্সের জন্য

পরীক্ষা দিতে পারিনি। আমার একুশ বছর বয়স।'

জ্যোতির মুখে কথা নেই। আমারও না।

একটু পর মেয়েটি আবার তেমনি সহজভাবেই বলল—'আমি গান খুব ভালোবাসি। বিশেষত ইনডিয়ান ক্ল্যাসিক্যাল। অ্যাপ্রিশিয়েট করবার মতো শিখেছি, গাইবার মতো শিখিনি। সেলাই করতে একদম ভালোবাসি না। ডিসকো-মিউজিক পছন্দ করি না। দেশ-বিদেশের রান্না করতে পারি। বাড়িতে শেফ রেখে শিখেছি। ডাল-ঝোল-সুক্তো-চচ্চড়ি ঠাকুমার কাছে।'

জ্যোতি কিছু বলছে না। আমিও না।

বড় মিত্তির বললেন—'তোমরা কিছু জিগগেস করবে না ? লজ্জা-সঙ্কোচ কোরো না। আমরা দু ভায়ে না হয় একটু সেরেস্তায় গিয়ে বসি। কাজকর্মও আছে তো আবার।'

জ্যোতি হাত তুলে বলল—'না না-না-না-না-না। আপনি ব্যস্ত হবেন না।'

ছোট মিত্তির বললেন—'বেশ তো তোমরা একটু নিরিবিলিতে আলাপ-সালাপ করতে !'

'কোনও দরকার নেই,' জ্যোতি বলল, —'যা বলার উনি তো নিজেই সুন্দর গুছিয়ে বলে দিলেন। যা জানবার পরিষ্কার জেনে গেলুম। তা ছাড়া আমাদের দেখাও তো হয়ে গেছে।'

আড়চোখে তাকালুম। এ মেয়েটি কি আবার ওভার স্মার্টের ধাক্কায় পড়ল ? যা স্ক্রু-ঢিলে ছোকরা। কিন্তু শুনলুম জ্যোতি বলছে—'আমাদের পছন্দ হয়ে গেছে। অভিভাবক নেই তাই নিজ মুখেই বললুম কথাটা, মনে কিছু করবেন না। আপনাদের যখন সুবিধে দিন ঠিক করুন। তবে তিন মাসের মধ্যে। বরং ইতিমধ্যে আমার সম্বন্ধে যদি ফার্দার কিছু জ্ঞাতব্য বা জিজ্ঞাস্য থাকে...'

দু'ভাই ব্যস্ত হয়ে বলে উঠলেন—সে কি কথা ! সে কি কথা ! তোমার সম্পর্কে সমস্ত খোঁজখবর না নিয়ে কি আর আমরা অ্যাদ্দূর এগিয়েছি ! তুমি যখন কথা দিয়ে দিলে, তখন বাড়ির মেয়েদের বলি, ঠাকুরমশাইকে ডাকাই। বাঃ, খুব চমৎকার চুকে গেল তো ব্যাপারটা !' দু'ভাই যৎপরোনাস্তি খুশি হয়ে মুখ চাওয়া-চাওয়ি করলেন।

জ্যোতি মুখ ফিরিয়ে এবার পাত্রীর দিকে তাকাল।

—'আমার কথা তো শুনলেনই। আপনাকেও জিজ্ঞাসাবাদ করার একটা চান্স দেওয়া উচিত। আপনার কিছু বলার নেই ?'

মেয়েটি হাসিমুখে বলল—'হ্যাঁ।'

—'বলুন কি জিগগেস করবেন।'

—'কিচ্ছু জিগগেস করব না, শুধু একটা কথা বলব। আমি বিয়ে করব না।'

মেয়ের বাবা কাকা দুজনেই হাঁ-হাঁ করে উঠলেন—'কী বলছিস রে খুকি! বিয়ে করবি না কখনও তো বলিসনি !'

—'করব না তো বলিনি। এখানে করব না।'

—'কেন মা, তোকে তো সব জানিয়েছিলুম।'

—মেয়েটি কিছু না বলে মিটিমিটি হাসতে লাগল।

—'তবে কি তোর পছন্দ হয়নি।'

—'না।'

জ্যোতি গোঁ ধরে বসেছিল বিয়েই করবে না। কতলোক তো চিরকুমার হয়ে, ব্রহ্মচারী

হয়ে সারা জীবন কাটিয়ে দেয়। তাদের দিন কি এমন মন্দ কাটে ? তা ছাড়া সবাই যদি সংসার ধর্ম করবে তো দেশের কাজ, দশের কাজ করবেটা কে শুনি ? এই হতভাগা দেশে প্রজাবৃদ্ধি করেই বা কি লাভ ? ডাক্তারের লাইফ এক হিসেবে ডেডিকেটেড লাইফ। বিয়ে করলে সাধনায় বিঘ্ন হতে পারে ! জ্যোতির গার্হস্থ্য-সুখ-ত্যাগে গ্রামে গ্রামে, গঞ্জে-গঞ্জে কতো দরিদ্র, চিকিৎসা বঞ্চিত, মূঢ়-ম্লান-মূক মুখে হাসি ফুটবে। বিবেকানন্দ, বিধান রায় বলে গেছেন... ইত্যাদি ইত্যাদি। অনেক করে বোঝানো হল চোরের ওপর রাগ করে কি কেউ মাটিতে ভাত খায় ? সব শুনে এমন কি খোদ কার্যনির্বাহিক কমিটি পর্যন্ত বোঝাতে এসেছিল। হাজার হোক বন্ধু লোক। ডিপ্রেশনে ভুগছে, বন্ধুদের একটা মানবিক দায়, একটা নৈতিক দায়িত্ব নেই ? বিবাদ যা ছিল সে ইডিওলজিক্যাল, বাস্তবের মানবিক দাবীর কাছে ইডিওলজি ? আদালত থেকে কেস তুলে নেওয়া হয়েছে। সত্যিই ছেলেটার একটা বিয়ে দরকার। তিনসংসারে কেউ নেই। এক বৃদ্ধা পিসীমা। তিনি চোখ বুজলে দুটো ভাত রেঁধে দেবে কে ? সারাদিন হাসপাতাল ঠেঙিয়ে ছেলেটা শুকনো মুখে চেম্বারে বসে থাকে।

জ্যোতির জন্যে আমার দ্বিতীয় মেয়ে দেখা দক্ষিণ হাওড়ায়। শুধু আমি নই। এবার আমরা। আমি, শৈল, বিমান, গোরা, মুরারি, শিবে এবং জ্যোতি স্বয়ং তো বটেই। আমরা এতোজনে যেতে ইতস্তত করছিলুম। কিন্তু কন্যাপক্ষ নাকি পই পই করে বলে দিয়েছে ঘনিষ্ঠ বন্ধুদেরও সঙ্গে নিয়ে যেতে।

মাঘ মাসের সন্ধে। ধোঁয়ায় চারদিক ধোঁয়াক্কার। ভারতবর্ষের শেফীল্ড সগর্বে ধূম্র-উদগীরণ করে ভারি বাতাসে দিব্যি একটি ধূম্রজালিকার চাঁদোয়া বিছিয়ে দিয়েছে। তার নিচ দিয়ে আমরা পাত্রী সন্দর্শনে সবেগে ধাবিত হচ্ছি। গলির গলি, তস্য গলি। ঢুকছি তো ঢুকছি, বেঁকছি তো বেঁকছিই।

মুরারি বললে—'শ্ শালা। এ যে দেখছি শহরের স্মল ইনটেসটিন ! আর ক' গণ্ডা টার্ন নেবে বাবা ! মুখস্থ করতে করতে চল্ রে জোতে, জামাই-ষষ্টীর দিন "কিছু মিছু" মাথায় নিয়ে মহা বেকায়দায় পড়ে যাবি নইলে, আই মীন বিয়েটা হলে।"

গোরা বলল—'ডাইনে পানা-পুকুর, বাঁয়ে ভাগাড়, বাঃ। ইলেকট্রিক্যাল ফিটিংস এর দোকান বাঁয়ে রেখে ঢুকছি। টিউবওয়েল, লাইন পড়েছে, মিউনিসিপ্যালিটি জল দেয়নি মনে হচ্ছে, 'শ্রী নিবাস', ওল্ড হাওড়া স্টাইল, নতুনদার কায়দায় বলতে ইচ্ছে করছে "ছিরিনিবাস।" টিউবওয়েল নাম্বার টু, লোক নেই, অর্থাৎ ঘটাং-ঘটাং না-ই রস না—ই। ডাইনে বেঁকলুম রাখোহরি মিষ্টান্ন ভাণ্ডারের পাশ দিয়ে, বাপ রে গলির মধ্যে যে পেল্লায় নার্সিংহোম হাঁকিয়েছে রে। বাঁ-ডান, বাঁ-ডান, একি রিপাবলিক ডে'র কুচকাওয়াজ প্র্যাকটিস করাচ্ছে ! সেন্ট এলিজা নার্সারি স্কুল। সেন্ট এলিজাটি আবার কে রে ? সেন্ট কি চাদ্দিকে ব্যাঙের ছাতার মতো গজায় ?'

ব্লাইন্ড লেন। বিরাট গেটওয়ালা দুর্গের মতো দুর্ধর্ষ বাড়ি। আমাদের ট্যাকসিটা দাঁড়াতেই দু-তিনটে অ্যালসেশিয়ান আর গ্রে-হাউন্ড গাঁউ-গাঁউ করে গম্ভীর অভ্যর্থনা জানাল। বিরাট হাতা। অনেকটা হেঁটে পাত্রীর বাবা এবং আরও বিস্তর আত্মীয়স্বজনের সঙ্গে ভেতরে ঢোকা গেল। জ্যোতি চুপিচুপি বলল—'যৌথ পরিবার, যদ্দূর শুনেছি তিনপুরুষ একসঙ্গে থাকে। তা এ মেয়ে আমার আপনি-মোর-কপনির বাড়িতে থাকতে পারবে তো রে ?'

গোরা বলল—'তুই চুপ যা।'

হলঘরের মতো বৈঠকখানা। একদিকে বিরাট চৌকির ওপর ফরাস পাতা। তাকিয়া-টাকিয়া দিয়ে জমিদারি ব্যাপার। তিন-চারটে তাসের প্যাকেট পড়ে আছে। অর্থাৎ নিয়মিত তাসের আড্ডা বসে। অন্যদিকে সোফা-কৌচ। সেখানেই আমাদের আদর করে বসানো হল। পরিচয়ের আদান-প্রদান, আসুন-বসুন, কি সৌভাগ্য। খাতিরের চোটে আমাদের নিজেদের এক-একটা নবাবজাদা মনে হতে লাগল। একটি বাচ্চা ছেলে এই শীতের মধ্যে খানিকটা গোলাপজল স্প্রে করে গেল, আর একজন রুপোর রেকাবিতে তবক-দেওয়া মিঠে পান দিয়ে গেল। ওদিকে ঘড়র-ঘড়র করে জেনারেটর চলছে, তিন সেট ঝাড়বাতি। এলাহি ব্যাপার।

অন্দরের দিকের দরজার পর্দাটা নড়ে উঠতেই শৈল চুপিচুপি বলল—'এই তপন, আমার কিন্তু খেতে-টেতে খুব লজ্জা করবে যাই বলিস। এ মেয়েটাও যদি জোতেকে নো করে দেয় ?'

কিন্তু না। খাবার-দাবার নয়, মেয়েই এলো। বাঃ। প্রথম দর্শনেই আমাদের সব্বার একযোগে পছন্দ হয়ে গেল। বাগবাজারের মেয়েটির মতো রূপসী বলাকা হয়তো নয়। কিন্তু মেয়েলি প্রবাদ-বাক্যের যাথার্থ্য প্রমাণ করে—নাকটি চাপা চোখটি ভাসা এ মেয়েটি দেখতে সত্যিই খাসা। জোতের সমান সমান। বর্ণ উজ্জ্বল শ্যাম। ঢেউ খেলানো চিকণ চুল। বড় বড় পল্লব ঘেরা কালো চোখ। আসল কথা, দেখবামাত্র ভালো লেগে যায়। চোখে চোখে ইশারা হয়ে গেল এখানেই ফাইন্যাল। আমি মনে মনে নিজের পিঠ চাপড়াতে লাগলুম। যবে থেকে আমি দেখতে আসছি তবে থেকেই জ্যোতির ভাগ্য খুলে গেছে। মেয়েটি একটু ঘাবড়ে গেছে মনে হল। চোখ নিচু করে রইল। নমস্কারও করল না।

শিবুই গলা-খাঁকারি দিয়ে জিগগেস করল—'আপনার নামটা যেন কি ?'

মেয়ের বাবা বললেন—'ললিতা।'

শিবু বলল—'পড়াশোনা কদ্দূর করেছেন ?' বড় বড় কথা বলা সত্ত্বেও শিবেটা সনাতন পদ্ধতিতে এগোচ্ছে।

মেয়ের জ্যাঠা বললেন—'বি এ তো পাশ করে গেছে বাবাজি। চিঠিতে তো সব খুলে লিখেছিলুম ! ডিগ্রি-টিগ্রিগুলো আনব ? ওরে মদ্না, তোর খুড়িমার কাছ থেকে চাবিটা নিয়ে মার্কশিট-টিটগুলো নিয়ে আয় তো !'

আমরা সবাই সমস্বরে--'না না ওকি কথা, না না সে কি কথা,' করতে থাকি।

শিবু ইনটারভিউটা একচেটে করে নিচ্ছে দেখে এই সময়ে বন্ধুদের মধ্যে একটা হুড়োহুড়ি পড়ে গেল। বিমান তাড়াতাড়ি জিগগেস করল—'কোন কলেজে পড়েছেন ?' গোরা বলল, 'কি কি সাবজেক্ট ছিল ?' শৈল বলল—'এম এ-টা পড়লেন না কেন ?'

এক বৃদ্ধ, খুব সম্ভব পাত্রীর দাদু, দাড়ি নেড়ে ফোকলা মুখে ফকফক করে বললেন—'আজকাল তো অনার না হলে এম এ পড়তে দেয় না, জানো না বাবারা ! তাই তো দিদিভাইয়ের আমার ইউনিভার্সিটিটা আর দেখা হল না। নইলে ছাত্রী কি খারাপ ছিল ? ডিস্টিংশন তো ক'নম্বরের জন্যে ফসকে গেছে !'

এই সময়ে ভেতর থেকে পাকামাথায় সিঁদুর এক মোটাসোটা মহিলা গুচ্ছের কাগজপত্র এবং পর্বতপ্রমাণ টেবিল ক্লথ , ট্রে ক্লথ, রুমাল, শার্ট, প্যান্ট, পাঞ্জাবি ইত্যাদি নিয়ে ঢুকলেন। মেয়ের স্কুল থেকে গ্র্যাজুয়েশন পর্যন্ত সমস্ত প্রোগ্রেস রিপোর্ট, সার্টিফিকেট, মার্কশীট এবং সূচীকর্ম। খুলে খুলে প্রত্যেকটি দেখাতে লাগলেন সবাই। ভদ্রমহিলা

সেই মুক্তি যার প্রথম ধাপ স্বাধীনতা এবং যা কোনক্রমেই কারো উপহার দেবার জিনিস নয়। পরিপূর্ণ আত্মনির্ভরতা কাকে বলে নাজমা প্রায় জেনে ফেলেছেন এবং সম্ভব হলে এই আত্মনির্ভরতার শিক্ষা তিনি অন্তত তাঁর নাগালের মধ্যে যেসব মেয়ে আছে তাদের দিয়ে যেতে চান। তা, সে চৈতন্য থাকলে তো ! তিনি নিজে মাত্র সাড়ে আট বছর বয়সে পাড়ার মাদ্রাসা থেকে পালিয়ে মিশনারি স্কুলে ভর্তি হয়েছিলেন নানীর প্রেরণায়। মাদার মেরিয়নের কাছে স্বাধীনতার শিক্ষায় হাতেখড়ি তাঁর। মুর্শিদাবাদের চাষী-গ্রামের নবাবগৃহের লোহার পর্দা ছিঁড়ে মাকে নিয়ে বাবার কাছে তাঁর কর্মস্থলে চলে আসবার যুদ্ধটা তো প্রায় রক্তক্ষয়ী সংগ্রামের শামিল ! কারণ, সাড়ে দশ বছরের নাতনি দুর্দান্ত তেজী রাগী দাদু নওশের সাহেবের হাত কামড়ে ধরেছিলেন। হঠাৎ হেসে ফেলে রাগী মানুষটি বলেছিলেন, 'আচ্ছা, আচ্ছা যা। দেখি তোর দৌড় কোন মসজিদ পর্যন্ত। বাপের নিকাহ্ ঠেকাতে পারিস তো যা।'

তা ঠেকিয়েছিলেন নাজমা। মা যা পারেননি, মেয়ে তা পেরেছিল। তাই-ই মনে হয় নিজেদের উদ্যোগ, নিজেদের চৈতন্য দরকার। তা নয়ত অবলাবান্ধব তো মন্দ এলেন না গেলেন না। তা সত্ত্বেও এই বিংশ শতাব্দীর শেষার্ধে বউ-পোড়ানো এবং খোমেইনি ! বাইরের চেহারাটা বদলানো ছাড়া আর কিই বা হয়েছে ? বোরখা খসলেই যদি ভেতরের পর্দা খসত ! তা ছাড়া এখন তো ক্রীতদাসীদের হাতে-পায়ে আর একখানা বাড়তি শেকল। রোজগার করতে বেরোচ্ছ তো কি ? তোমার সংসারের খুঁটিনাটি কি মিঞা-বাবু দেখবেন ? লেখাপড়া শিখেছ ? বহোত আচ্ছা ! ছেলেমেয়েদের শেখাও। ভবিষ্যৎ নাগরিক গড়ার পবিত্র দায়িত্ব নিতেই তো তোমার জন্ম, তোমার শিক্ষা-দীক্ষা। গৃহকর্ম তুমি করবে না তো কি পুরুষরা করবে ? ছিঃ ! পৌরুষ থাকবে তা হলে ? বেরোচ্ছই যখন বাজারটা কম-সম টাকায় বুদ্ধি করে কিনে আনো। ইলেকট্রিকের বিল ? ওতো অফিসের পথেই পড়ে। কেরোসিনের লাইন, ব্যাঙ্ক, পোস্ট অফিস, ডাক্তার, তাই বা বাদ যায় কেন ? ইত্যবসরে তোমার গর্দানে আরামকেদারা পেতে খাটাখাটনিতে ক্লান্ত পয়গম্বরগুলি একটু বাড়তি নিদ্রা দিয়ে নিন। নারী-স্বাধীনতা। হুঃ !

আরেক দল আছেন যাঁরা ব্রা ছিঁড়ে, লিভিং টুগেদারের নব্য ইজমে দীক্ষিত হয়ে শার্ট পেন্টুলুন পরে উইমেনস লিবে শামিল হয়েছেন। জীনস নাজমাকেও পরতে হয়, কিন্তু সেটা নিতান্তই কাজের পোশাক। রাজদ্বারে, উৎসবে, গোরস্থানে সর্বত্র ব্লু জীনস আর টাইট ভেস্ট পরে চুলছাঁটা। যেসব মহিলা লিবের পতাকা উড়িয়ে ঘুরে বেড়ায় তারা হল সত্যিকারের প্রবলেম এই নারী-স্বাধীনতা যুগের। শক্তি সেন্টারের সেমিনার সিম্পোজিয়ামগুলোতে এসব নিয়ে খুব দক্ষ এবং শৃঙ্খলাসম্মত আলোচনা চালিয়ে যাচ্ছেন নাজমা। মুক্তির সংজ্ঞা কি ? সমান অধিকার বলতে কি বোঝায় ? নারীর অস্তিত্বের বায়োলজিক্যাল তাৎপর্য ছাড়া আর কোনও স্বতন্ত্র মূল্য আছে কি না। সে কি সত্যিই দ্বিতীয় লিঙ্গ ? দ্বিতীয় শ্রেণীর নাগরিক এই পৃথিবী গ্রহে ?

এই ধরনের সিমপোজিয়ামে সিরাজ সব সময় উপস্থিত থাকে। টাকাকড়ির জোরে একজিকিউটিভ কমিটির মেম্বার তো হয়েছে ! নারী-মুক্তি না হলে যেন আর ঘুম হচ্ছে না ! সিগারের মতন আবার মুখে ঝোলে বক্র হাসি। বোদ্ধার মত আবার মন্তব্যও করা চাই 'উইমেন নীড প্রোটেকশন নাজমা, অ্যান্ড দে নীড ম্যানস লাভ।' জনান্তিকে মুখ ঝামটা দ্যান নাজমা 'হোয়াট ডু ইউ মীন ? এই সেন্টারে আমি প্রতিটি মেয়েকে জুডো, কারাটে, লাঠিখেলা, ছোরা খেলা শেখাচ্ছি, তা জানো ? আর ওই লভ বস্তুটা কি ? অন হুইচ

উইমেন আর সাপোজড্ টু থ্রাইভ ? কত পার্সেন্ট ওর সেক্স ? কত পার্সেন্ট ব্লাস্টেড ওয়ান সাইডেড, সোশ্যাল কনট্রাক্ট ? আর কত পার্সেন্ট নির্ভেজাল, নির্লজ্জ সুবিধেবাদ ?' সিরাজ তখনও হাসে, বলে 'আই ক্যান ডেমনস্ট্রেট, ইফ ইউ অ্যালাউ নাজমা, বস্তুটা ঠিক কি এক্সপ্লেন করতে তো পারব না। মুরুক্ষু সুরুক্ষু মানুষ !'

ঘড়ির কাঁটায় চোখ পাতলেন নাজমা। মোটে সাড়ে আট। অনেকগুলো স্টেশন পেরিয়ে গেছে। কামরার ভিড় এখন পাতলা। দুপাশে দুই কলাগাছের মতো অভদ্র ভদ্রলোকদ্বয় কখন নেমে গেছেন। জানলার ধারে সরে গিয়ে কাচটা তুলে দিলেন নাজমা। দু-একটা জলের ফোঁটা কনুয়ের ওপর পড়তে গা শিরশির করে উঠল। কনুইটা সরিয়ে নিলেও কাচটা বন্ধ করলেন না তিনি। বাইরের হাওয়া এসে ভেতরের ঘাম-দুর্গন্ধি-অলা বাতাস শুদ্ধ করে দিয়ে যাক। হাওয়ার ঝাপটায় চুলগুলো এলোমেলো হয়ে কপালের ওপর, নাকের ওপর সুড়সুড়ি দিচ্ছে। ভারী মনোরম একটা অনুভূতি। আপাতত দিগন্তজোড়া ধানক্ষেত পার হচ্ছে ট্রেনটা। অন্ধকারেও বুঝতে অসুবিধে হচ্ছে না। ঝোপঝাড়ের গায়ে গায়ে থোকা থোকা জোনাকি আটকে আছে। আঁকাবাঁকা খেজুরগাছগুলো কোমরভাঙা বৃদ্ধার মতো নিরাসক্ত দৃষ্টিতে অপস্রিয়মাণ ট্রেনটাকে চেয়ে চেয়ে দেখছে। প্রকৃতির সঙ্গে সব সময়েই একটা একাত্মতা অনুভব করেন নাজমা। প্রকৃতি কি শুধুই প্রসবিত্রী ? গভীর, বিরাট, সুন্দর, রহস্যময়, অনন্ত শক্তির রোমহর্ষকারী খেলার পটভূমি এই প্রকৃতি স্বরূপত কি ? নারীই বা স্বরূপত কি ? কোন বিশেষ প্রয়োজনে সে ভিন্ন হল ? শুধু জৈব প্রয়োজন ? কে জানে ! মন সায় দেয় না যেন। কিন্তু সে যা-ই হোক না কেন। রুচিবোধ, সৌন্দর্যবোধ পরিমিতিবোধ এগুলো যে নারীনামক রহস্যময় আধারের শাশ্বত আধেয় এতে বোধহয় কোনও সন্দেহ নেই।

সেন্টারে এক মহিলা আসেন তাঁর পশ্চাদ্দেশ বেখাপ্পা রকমের বিপুল। সেক্রেটারি হিসেবে তাঁকে বলা ভালো মনে করেছিলেন নাজমা, 'মিসেস বিশ্বাস, আপনি কিন্তু শাড়ি পরলেই বুদ্ধিমতীর কাজ করবেন।'

'কেন ?'

'শাড়িই আপনার ফিগারে বেশি মানাবে।'

'ও। কিন্তু এই ফিগারের ছেলেরা কি অফিস যাবার সময় পেন্টুলুন পরে না ?'

'অবশ্যই পরে। কিন্তু আপনার বিশেষ সুবিধে এই যে আপনার বিকল্প রয়েছে।'

'বিকল্পটা গ্রহণ করব কেন ? আর একটু সুন্দর দেখাবার জন্য ?' যাতে চারপাশের পুরুষগুলো একটু বেশি ডিগ্রিতে চোখের আরাম পায় ? যদিও প্যান্টেই আমি কাজের সময় বেশি স্বচ্ছন্দ বোধ করি ?'

অকাট্য যুক্তি। এর উত্তরে নাজমা কিছু বলতে পারেননি। বলতে পারেননি—'নারী মুক্তি মানে নারীত্ব বিসর্জন দেওয়া নয়।' বলতে পারেননি—'মিসেস বিশ্বাস, আপনি শোভন হন শুধু পুরুষের চোখের আরামের জন্য নয়, আমাদের, মানে মেয়েদেরও চোখের কথা ভেবে। মেয়েরা সুন্দর হয় শুধু সুন্দর হবার জন্যই।'

আসলে সমস্ত ব্যাপারটা খুব জটিল। এই ধরনের ভুল প্রতিক্রিয়া খুব স্বাভাবিক। কঠিন, খুবই কঠিন সমস্যাটা। একদিকে উপযোগবাদ আর একদিকে সাম্যবাদ। দুয়ে মিলে সৌন্দর্যবোধের মাথা খেয়েছে।

কামরার মধ্যে চোখ ফেরালেন নাজমা। কেমন একটা অসোয়াস্তি। কিসের ? যেন বাইরের প্রকৃতি সমেত নাজমার ভাবনার জগৎ আর এই কামরার ভেতরটা দুটো পৃথক গ্রহ

এবং এই গ্রহ অতি বিপজ্জনক বিষ বাষ্পে ভরা। কেন এমন মনে হচ্ছে বোঝবার জন্য শিক্ষিত শিকারী কুকুরীর মতো নাক উঁচু করে কামরার বাতাস ফুসফুসে টেনে নিলেন নাজমা। তারপরেই বুঝতে পারলেন। দু-এক বেঞ্চি দূরে, সামনের দিকে, তাঁর ঠিক কোণাকুনি একটা লোক বসে। রুক্ষ, রূঢ় চেহারা, ছড়ানো চোয়াল, গালের ওপর বাসি দাড়ি এবং দু-চারটে মাংসের ডুমকি উঠে আছে। চেক-চেক একটা সস্তার শার্ট এবং টেরিকটের আধ ময়লা প্যান্ট পরনে। গায়ের ওপর একটা পাটকিলে রঙের চাদর ফেলা। লোকটা তীক্ষ্ণ, চোরা দৃষ্টিতে তাঁর দিকে তাকিয়ে আছে। খোলা ছুরির মতো দৃষ্টিটা তাঁকে বিঁধছে। দৃষ্টিটা অনুসরণ করে নিজের ডান হাতের অনামিকায় পৌঁছলেন নাজমা। এইটাই ওর চাঁদমারি মনে হচ্ছে। নাজমার ডান হাতের অনামিকায় সাড়ে আট রতির অতি নিপুণ কাটিং-এর একটি হীরে, হোয়াইট-গোল্ডের ওপর সেট করা। 'এই হীরের এখনকার বাজারে কত দাম হতে পারে আন্দাজ নেই নাজমার। বুড়ি নানী নুরাতুন বেগমের মৃত্যুশয্যায় আদরের নাতনির আঙুলে স্থানান্তরিত হয়েছিল এই ফ্যামিলি এয়ারলুম। সে আজ নয় নয় করে দশ বচ্ছর তো হবেই। নানীর অনেক দুঃখের সাথী, ব্যথার ব্যথী ছিলেন তরুণী নাজমা। সৈয়দ বংশের মেয়ে, সৈয়দ বংশে বিয়ে হয়েছিল। কিন্তু নানার তিন বিবি। সতীন এবং সতীন পুত্রকন্যাদের বিষ কণ্ঠে ধারণ করে দেহে-মনে বড় কম জ্বালা ছিল না নানীর। এ আংটি নাকি আর্জুমন্দ বানু বেগমের, কোন মীনাবাজারে যুবরাজ খুর্‌রামের গোপন প্রণয়োপহার। স্বামীর প্রেমের ধাক্কায় অবশ্য বছর বছর সন্তানধারণ করে স্রেফ রক্তশূন্যতা রোগেই মারা গেলেন তিনি সারা হিন্দুস্থানের অধিশ্বরী হয়ে। অবশ্যই তাজমহল নামক বিশ্ববিশ্রুত স্থাপত্যের উপলক্ষ গড়ে দিতে। নানীর নির্বন্ধে কখনও আংটি হাত থেকে না খোলবার প্রতিশ্রুতি দিয়েছিলেন নাজমা। তখনও দিনকাল এতো খারাপ ছিল না। হাত বাড়িয়ে বাসের জানলা দিয়ে হার ছিনতাই, কি রাস্তায় দাঁড় করিয়ে দিনদুপুরে কান থেকে দুল খুলে নেওয়া এ ধরনের অরাজকতা এ রকম ব্যাপকভাবে শুরু হয়নি। অনায়াসেই প্রতিশ্রুত হয়েছিলেন তিনি। আসলে ইতিহাসের টান নয়। এ আংটি তাঁর নানীর ভালোবাসার প্রতীক। এ অঙ্গুরী তাঁর লড়াইয়েরও প্রতীক। মায়ের লড়াই, দিদিমার লড়াই, মমতাজের লড়াই। অনেক বদখৎ জায়গায় কর্মসূত্রে যেতে হয়েছে, আংটিটা কখনও হাত থেকে খোলেননি নাজমা। আজও একজন বলেছিলেন—'ট্রেনে যাচ্ছো, ফিরতে সন্ধে পেরিয়ে যাবে, আংটিটা খুলে অন্তত ব্যাগে নিয়ে নিও নাজমা।' নাজমা কান দেননি। অদূরের কোণে বসা লোকটার লোভাতুর দৃষ্টি এখন সেই আংটির ওপর চক্রধর সাপের মতো ছোবল মারছে।

কড়ে আঙুলের চাপ দিয়ে আস্তে আস্তে আংটিটাকে ঘোরাতে লাগলেন নাজমা। মুঠোর মধ্যে এখন হীরেটা। হাতের পাতায় চাপ লাগছে। হাতটা মুঠো করে পঞ্চোর মধ্যে ধীরে ধীরে ঢুকিয়ে নিলেন। যেন এমনিই করছেন শীত করছে বলে। পঞ্চোটাকে গুটিয়ে-সুটিয়ে নড়েচড়ে বসলেন। লোকটার দিকে একবারও তাকালেন না। যেন লক্ষ্যই করেননি। কিন্তু লক্ষ্য না করলেও বুঝলেন লোকটা মারাত্মক রকম উত্তেজিত হয়ে আছে। পা দুটো বেগে দোলাচ্ছে। হাঁটুতে হাঁটু লেগে যাচ্ছে। হাতগুলো কোথায় রাখবে ভেবে পাচ্ছে না। একবার হাঁটুর ওপর, তারপর বুক-পকেটে, তারপর মুখে বুলিয়ে নিল, কাঁধের চাদরটা ঠিকঠাক করে নিল। বিড়িতে ঘনঘন ফুঁ দিচ্ছে। খালি ওস্তাদ তীরন্দাজের মতো দৃষ্টি লক্ষ্যে স্থির। লোকটা বোধহয় কোন কারখানার শ্রমিক-ট্রমিক হবে। প্রচণ্ড পেশল চেহারা। দাগী গুণ্ডা বদমাস বোধহয় নয়। নাজমা নিশ্চিন্ত হবার চেষ্টা করলেন।

কামরায় এখন সবশুদ্ধ পাঁচজন লোক। এক বুড়ি, চালের পুঁটলি কোলে তাঁর পাশে বসে ঢুলছে। ওই লোকটা, তিনি, আর দুটি গ্রাম্য লোক পেছনের দিকের বেঞ্চে বসে বিড়ি খেতে খেতে গল্প করছে। ওরা নেমে যাবে না তো? একবার মনে হল ওদিককার লোক দুটির কাছে গিয়ে সাহায্য চান। কিন্তু ও লোক দুটিই কি স্বাভাবিক? সাহায্য চাইতে গেলে অপমান করে বসতে পারে। দ্বিগুণ বিপদে পড়তে হতে পারে। কানের পাথর দুটো আজকালকার বাজার-চলতি আমেরিকান ডায়মন্ড। এই রকম অতিকায় একটা হীরে পরে প্রকাশ্য রাস্তায় এখন লোকে চলাফেরাও করে না। এটাকেও ঝুটো ধরে নিতে আপত্তি কি? সেইরকম একটা হেলাফেলার ভাব দেখিয়ে ধাপ্পা দেওয়া যায় না?... এখনও কি তাকিয়ে আছে লোকটা? মতলব আঁটছে মনে মনে? না, তবে হার্ডনড় ক্রিমিন্যাল নয়, হলে এখনই ঝাঁপিয়ে পড়ত। লোহাপেটা শরীর, অস্ত্রশস্ত্রও ওদের কাছে থাকে, আজকাল ট্রেন-ডাকাতি হলে সহযাত্রীরা বাধা দেয় না। ... আসলে লোভের জিনিস চোখের সামনে দেখে ভেতরের লালসা গর্জে উঠেছে। স্বভাব-ক্রিমিন্যালের ধরন-ধারণ নয়। আড়চোখে একবার চাইলেন নাজমা। চেয়েই শিউরে উঠলেন। লোকটার দৃষ্টি এখন খানিকটা পিছলে গেছে। লোভ আর রিরংসার কি বিকট চেহারা! হঠাৎ বুকের ভেতরটা ঠাণ্ডা হিম হয়ে গেল। শিরদাঁড়া বেয়ে বরফজল নামছে। ও কি শুধু হীরেটাই চায়?

রাত নটা। শাঁখ বাজিয়ে ট্রেনটা একটা শূন্য প্ল্যাটফর্মের বুড়ি ছুঁল। পাশের বৃদ্ধা পুঁটলি-কোলে উঠে দাঁড়িয়েছে। ওদিক থেকে একটা লোক শশব্যস্তে বিড়িটা পায়ে মাড়িয়ে নেমে গেল। এখন আততায়ী আর তিনি ছাড়া শুধু একটি নিম্নশ্রেণীর লোক। নতুন কোনও যাত্রী উঠল না। সেই সময় মাথায় খেলল চিন্তাটা। যেন অন্যমনস্ক ছিলেন স্টেশনের নাম খেয়াল করেননি, এই স্টেশনেই নামবার কথা এই রকম একটা ভাব করে তীরের মতো ছুটে গিয়ে নেমে পড়লেন নাজমা। তিন চারটে কামরা বাদ দিয়ে উঠে পড়লেন। এটাতে এখনও বেশ কয়েকজন রয়েছে। জানলার ধারে বসে কাচ নামিয়ে দিলেন। যাক। বিপদের সময় বুদ্ধি হারালে চলে? বুদ্ধিনাশই বেশির ভাগ সময় প্রাণনাশের কারণ হয়ে থাকে। সেন্টারের মেয়েদের শারীব শিক্ষার ক্লাসে তিনি বহুবার জীবনধারণে উপস্থিতবুদ্ধির ভূমিকার কথা বলেছেন! নাজমা হঠাৎ জমে গেলেন। লোকটাও উঠে এসেছে। ওদিককার জানলার ধারে বসে খুব নিশ্চিন্তে একটা বিড়ি ধরাচ্ছে। দেশলাইয়ের কাঠিটা জ্বেলে মুখ নিচু করে বিড়ি ধরাবার মুহূর্তে চট করে একবার দেখে নিল এদিকে। দেশলাইয়ের আগুনের লাল আভায় নাকের পাশের ডুমকিগুলো দেখাচ্ছে রাক্ষসের দাঁতের মতো। না, কোনও ভুল নেই। উদ্দেশ্য স্পষ্ট।

প্রত্যেক স্টেশনে দুজন তিনজন করে লোক নেমে যাচ্ছে। সিমলাগড়... পাণ্ডুয়া... মগরা। কি করবেন নাজমা? নেমে পড়বেন? সন্দেহ নেই লোকটাও নেমে পড়বে এবং হাওড়ার জনাকীর্ণ প্ল্যাটফর্মে যে সুবিধে পেত না, মফঃস্বল শহরের শীত-বৃষ্টির ঝিমধরা রাস্তাঘাটে ওর সে সুবিধে হয়ে যাবে। নাজমার গলা শুকিয়ে কাঠ। আর একটা মাত্র লোক। সেই লোকটা আরও দুটো বেঞ্চি এগিয়ে এলো। শ্রীরামপুর। শেষ লোকটি টুপ করে খসে গেল। ট্রেন এখনও থেমে রয়েছে। নাজমা বুঝলেন নেমে যাওয়ার ঝুঁকি নেওয়া ঠিক হবে না। হাওড়া আর মাত্র কয়েকটা স্টপ। একটু সাহস করে কাটিয়ে দিতে পারলেই ফাঁড়াটা কেটে যায়।

চলতে আরম্ভ করেছে ট্রেন। লোকটা আরও দুটো বেঞ্চি এগিয়ে এলো। অপাঙ্গে তাঁকে লক্ষ্য করে যাচ্ছে। ট্রেনের আলো অর্ধেক নেই। কামরার ছাদটা বসন্তে

ক্ষত-বিক্ষত মুখের মতো ভয়াবহ দেখাচ্ছে। যে কটা আলো আছে এই বিপুল ভয়ার্ত অন্ধকারে তারা বুড়োটে ঘোলাটে চোখে চেয়ে আছে। বাহাত্তুরে-ধরা নির্লিপ্ত নিঃসাড় চোখ। কণ্টকিত হয়ে নাজমা দেখলেন লোকটা প্রত্যেক বেঞ্চে লাফিয়ে লাফিয়ে বসছে। ডাইনে-বাঁয়ে সর্বত্র। কি এক রহস্যজনক ইন্দ্রজালে অ্যামিবার বাইনারি ফিশনের মতো দু ভাগ হল, চার, তারপর আট, ষোল, বত্রিশ। বিস্ফারিত চোখে নাজমা দেখলেন কামরাময় ছড়িয়ে পড়ছে লোকটার চেক-শার্ট, ঘেমো টেরিকটের প্যান্ট, পাটকিলে চাদর, থ্যাবড়া আঙুলের মাথায় জ্বলন্ত বিড়ি। জোড়া জোড়া শ্যেনচক্ষু তাঁর দিকে নির্মম দৃষ্টিতে তাকিয়ে আছে। মুখ ভরা ব্রন, মাংসের ডুমো কামরাময় ছড়াচ্ছে, গড়াচ্ছে। এ বেঞ্চি থেকে ও বেঞ্চি, এ প্রান্ত থেকে ও প্রান্ত। ঘৃণ্য, পিচ্ছিল পোকার মতো উঠে আসছে সর্বাঙ্গে। লোকটা উঠে দাঁড়িয়েছে। কি ভয়ঙ্কর! রুক্ষ, রূঢ় মুখে বাসি দাড়ি, কণ্ঠমণিটা উঠছে, নামছে। গরিলার মতো রোমশ ভয়াল হাত উদ্যত হল। ভয়ে জমে যাওয়া দু হাত সমস্ত শক্তি দিয়ে শূন্যে ছুঁড়লেন নাজমা। স্বপ্নে-ছোঁড়া হাতের মতো তাতে বিন্দুমাত্র জোর ছিল না। এতদিন ধরে যা শিখেছেন, শিখিয়েছেন আত্মরক্ষার সেই-সব করণকৌশল সব স্বপ্নলব্ধ জ্ঞান, স্বপ্নেই মিলিয়ে গেছে। কামরার দুটো আলোর একটা হঠাৎ নিভে গেল। কোন্ স্টেশনের কাছ দিয়ে যাচ্ছে ট্রেনটা? গাড়ি যেন মন্থর হয়ে এলো? বিপুল ভয়ে জ্ঞান হারাবার আগের মুহূর্তে নাজমা আবছা দেখলেন চলন্ত কামরায় যেন জাদুমন্ত্রে লাফিয়ে উঠল সিরাজ। কালাকাল ভুল হয়ে গেল নাজমার। ধোঁয়াটে মস্তিষ্কে এলোমেলো চিন্তাগুলো ভেসে গেল...-সিরাজ কি তবে ছায়ার মতো তাঁর পিছু নিয়েছিল? এভাবেই কি ও...? এ কি শুধু আজই? না, অনেককাল থেকে? অনেক কাল... কতকাল? ওর সেই পেট থিয়োরি... উইমেন নীড প্রোটেকশন... অ্যান্ড... দে...।

সংবিত ফিরে আসবার পরও সিরাজের শক্তিশালী মুঠোর মধ্যে থরথর করে কাঁপছিলেন নাজমা আর বলছিলেন—'সভ্যতা যতদিন জঙ্গল, মানুষ ততদিন জানোয়ার। সর্বাত্মক মুক্তি কোথাও নেই। কি ইজ্জৎ কি জহরত, কোনটাই নিজের চেষ্টায় রক্ষা করতে পারিনি, স্বীকার করছি সিরাজ। তোমার লাখ টাকার দেন মোহর আমার চাই না। দুটি স্বাধীনতার নিঃশর্ত মিলনে যে বিবাহ শুধু সেই বিবাহের প্রতিশ্রুতি দিয়ে আমার জীবনভর সংগ্রামের মান বাঁচাও।' বলছিলেন বটে নাজমা, কিন্তু তাঁর ঠোঁটই বোধহয় শুধু নড়ছিল, কথা ফুটছিল না। কারণ সিরাজ এই সময়ে ব্যস্ত হয়ে বলল—'শুনছেন, শুনছেন, এতো ঘাবড়ে গেলে চলবে কেন দিদি? চেয়ে দেখুন, বদমাশটা নেমে গেছে। মেয়েদের ওপর যারা হামলা করে সে পুরুষগুলো কিন্তু আসলে এক নম্বরের কাওয়ার্ড। প্ল্যাটফর্ম থেকে লোকটাকে আপনার ওপর ঝুঁকে পড়তে দেখেই...'

আশ্চর্য হয়ে নাজমা তাকিয়ে দেখলেন একমুখ সুসজ্জিত গোঁফদাড়ি এবং চেহারার আদল সিরাজের মতো হলেও ছেলেটি আদৌ সিরাজ নয়। খুব ছেলেমানুষ। খুব সম্ভব কলেজে-টলেজে পড়ে। এবং শরীরচর্চা করে।

গল্পটা নাজমা চৌধুরীদের।

# মিসেস গুপ্তরা

বিকেল সাড়ে তিনটে। গ্রীষ্ম দুপুরের বিশ্রাম-কাম-স্বাস্থ্য-কাম সৌন্দর্য ঘুম সেরে উঠে টি ভি-র ঢাকনাটার ওপর ট্যাটিং-এর ফুলগুলো বসাচ্ছিলেন মিসেস গুপ্ত। মিসেস গুপ্তর পুরো নাম লীনা গুপ্ত। কিন্তু আপনার আমার মতো অপরিচিত বা আধা-পরিচিত যাদের স্ট্যাটাস বা জীবনযাত্রার মান সম্পর্কে কোন স্পষ্ট ধারণা নেই তারা যদি ওঁকে লীনা বউদি-টউদি ডেকে আদিখ্যেতা দেখায় তা হলে উনি অসন্তুষ্ট হবেন। কারণ ওঁর স্বামী বিখ্যাত বহুজাতিক-সংস্থা বা মালটিন্যাশনালের মাঝারি এগজিকিউটিভ। এই অভিজাত অঞ্চলে বহুদিন আগে জলের দরে কেনা সাড়ে তিন কাঠা জমিতে উনি মাত্র সেদিন সুদৃশ্য দোতলা বাড়িখানা তুললেন। দোতলায় নিজেরা থাকেন, একতলায় চলতি ফ্যাশন মতো অবাঙালি ভাড়াটে। ওঁর ছেলেমেয়ে সকালে রোয়িং, বিকেলে সাঁতার বা সকালে সাঁতার বিকেলে রোয়িং এবং শনি রবিবারে নাচ-গান-ছবি আঁকা ইত্যাদি যা যা শিক্ষণীয় সব শেখে, পড়াশোনার ব্যাপারেও কলকাতার সবচেয়ে ফ্যাশনদুরস্ত স্কুলে প্রথম দশজনের মধ্যে যাতে থাকতে পারে তার জন্য সাড়ে তিনশ' চারশ' দক্ষিণার টিউটর তো বটেই, মিসেস লীনা গুপ্তরও কম ব্যক্তিগত প্রচেষ্টা নেই। তাঁদের সকালবেলাকার লেবু-রস, ব্রেকফাস্টে স্ক্র্যাম্বলড় এন-অন-টোস্ট, দুধ-কর্নফ্লেক্স, দুই স্কুলে দুই আলাদা টিফিন ক্যারিয়ারে মাপা প্রোটিন কার্বোহাইড্রেট-ভিটামিন সমৃদ্ধ কিছু রাফেজ-সহ ড্রাই লাঞ্চ তিনি যথাযথ যুগিয়ে যান। বেশ ভিটামিন-মিনারল সচেতন জননী তিনি। তা ছাড়া, নিজের অবসর সময়কেও বৃথা যেতে দিতে আদৌ রাজি নন এই কর্মী মহিলা। ছেলেমেয়েদের স্কুলে পাঠিয়ে প্রত্যহ মিসেস গুপ্তর কাজ হল 'শিঙার' নামের নিকটবর্তী বুটিক-কাম-বিউটি সেলুনে হাজিরা দেওয়া। সন্তান-সন্ততি উঁচু ক্লাসে উঠে গেলে এবং স্বামীরা কেরিয়ার-পর্বতে চড়তে চড়তে উপত্যকাসদৃশ একটা উচ্চমার্গীয় স্থিতাবস্থায় পৌঁছলে কিছু কিছু মহিলার জীবনে একটা উপভোগ্য অবসরকাল আসে। এই রকম কয়েকজন অবসরপ্রাপ্তা, আলোকপ্রাপ্তা জননী-জায়া মিলে 'শিঙার' ব্যাপারটা দাঁড় করিয়েছেন। কলকাতার নাগরিকরা আজকাল খুব সৌন্দর্যসচেতন হয়ে উঠেছে, তারই সুযোগে এই 'শিঙার'। কত রকমের মহিলা যে সময়ের সঙ্গে তাল মেলাবার জন্য এখানে ভুরু না থাকলেও ভুরু তুলতে, চুল না থাকলেও চুল ছাঁটতে, আবার লম্বা চুল কেটে ফেলে নকল চুলে খোঁপা বাঁধতে, কেমিক্যালের সাহায্যে গাত্রবর্ণ ধোলাই করতে, সোজা চুল কোঁকড়াতে আবার কোঁকড়া চুল সোজা করতে ক্লান্তিহীন ভাবে যাতায়াত করে থাকেন তা একটা পুরো দিন খরচ করে বসে দেখার জিনিস।

বিউটি সেলুনের পাশেই বুটিক। তাঁতের শাড়ির ওপর এমব্রয়ডারির ফুল তোলা

ডুপ্লিকেটহীন শাড়ি, বনেদি ঘরানার সেরামিকস্, র' সিল্কের বাতি-শেড, দেয়ালে টাঙাবার তিব্বতি স্ক্রোল, কস্ট্যুম জুয়েলারি ইত্যাদি ইত্যাদি। এই কাউন্টারে গিয়ে দাঁড়ালে মিসেস গুপ্তর হাসি দেখতে পাবেন। এবং ভদ্রতা। সহজাত সেলিং স্ট্রাটেজির অন্তর্গত তৌল করা হাসি, এবং ভদ্রতা। উদ্দেশ্যসাধনের জন্য ব্যবহার্য। স্বাভাবিক ভারি গলাকে আলজিভের কাছ থেকে আলতো করে ছেড়ে দিয়ে মিহি মোলায়েম স্বরে মিসেস গুপ্ত আপনাকে জিগ্‌গেস করবেন—কিভাবে তিনি আপনাকে সাহায্য করতে পারেন। যেন আন্তর্জাতিক এয়ারলাইন্সের রিসেপশনিস্ট, কিংবা জনসংযোগ আধিকারিক। এই সময়ে তিনি ঘাড়টাকে সামান্য কাত্‌ করে খুব বড় বড় চোখে আপনার দিকে তাকাবেন। বালিকার মত নিষ্কলুষ অথচ জহুরীর মত সমর্থ সে দৃষ্টি। কিছুক্ষণের মধ্যেই আপনি সওদা সেরে নিতে পারবেন ওই চাহনির অভিভাবকতায়। কারণ আপনি সহজেই বুঝে যাবেন কোন্ পণ্যটি খরিদ করলে ফ্যাশনলোকের শীর্ষবিন্দুচারিণী বলে নিজেকে প্রতিপন্ন করতে পারবেন, কোন্‌টা কিনলে অভিজাত সুরুচির জন্য অভিনন্দিত হবার সম্ভাবনা, কোন্‌টা...। কিন্তু একটা কথা। এই 'শিঙার' বুটিকের বাইরে যদি কোনদিন মিসেস গুপ্তর সঙ্গে দেখা হয়ে যায় আপনি যেন ফট্ করে 'এই যে কেমন আছেন'-টাছেন জাতীয় কিছু বলে বসবেন না। কারণ, বুটিকের চেনাটা ক্রেতা-বিক্রেতার সম্পর্কজনিত, নৈর্ব্যক্তিক। সেই মুখচেনার ওপর নির্ভর করে কোনও সুরুচিসম্পন্ন ভদ্রমহিলার সঙ্গে পথে-ঘাটে আলাপ করা অত্যন্ত ব্যাড ফর্ম। মিসেস গুপ্ত আপনাকে চিনতে পারবেন না, আপনার কথার জবাব দেবেন না। তা ছাড়া আপনি আবার সেই বোকাদের একজন নন তো যাঁরা বিপণিমাত্রকেই দোকান এবং কাউন্টারের ওধারে দেখা মহিলামাত্রকেই নিছক সেলস্ গার্ল ভেবে নিয়ে থাকেন। এই ধরনের প্রগতি-পরিপন্থী মূঢ়দের চেনা দিতে আর যে ই হোক মিসেস গুপ্ত বিন্দুমাত্র আগ্রহী নন।

হ্যাঁ। মিসেস গুপ্ত ট্যাটিং-এর ফুলগুলো বসাচ্ছিলেন। ফিকে গোলাপির ওপর সাদা-সাদা ফুল। তাঁর ড্রয়িং রুমের জন্য তিনি আপাতত গোলাপির শেড ব্যবহার করছেন। পর্দা গোলাপী, টেবিল-ঢাকা গোলাপি, কুশন-কভার, বাতির শেড সব গোলাপির রকমফের। ভারি তোষামুদে রঙ। অতিথির চোখে গৃহকর্ত্রীকে, গৃহকর্ত্রীর চোখে অতিথিকে রমণীয় করে। এমন সময় বাড়ির বেলটা তারস্বরে বেজে উঠল। বেল শুনে মিসেস গুপ্ত তাঁর সহজাত ভারি গলায় (কেন না অসময়ে ঘণ্টি শুনে তাঁর মেজাজ খারাপ হয়েছে) ছেলেকে বললেন—'দ্যাখো তো বাবুয়া, কে।' ছেলে তখন একটি ভয়ঙ্কর মেরুপ্রদেশীয় হাঙরের বীভৎস কার্যকলাপের বিবরণে আকণ্ঠ মগ্ন। সাড়া দিল না। সুতরাং মেয়ে। মা বললেন, 'শুস্তা. আগে ম্যাজিক আই দিয়ে দেখবে, চেনা-জানা হলেও আমাকে না বলে খুলবে না।' তেমন কেউ চেনাশোনা হলে মিসেস গুপ্তকে আপ্যায়ন করতেই হবে, তার আগে হাউজ-কোট পাল্টানো, চুল বাঁধা, প্রসাধন ইত্যাদির প্রস্তুতি আছে। ম্যাজিক-আইয়ে শুস্তার চোখ পৌঁছয় না। সে একটা ছোট মোড়া টেনে নিয়ে তবে ম্যাজিক-আইয়ের নাগাল পেল। তারপরেই ছুটতে ছুটতে শোবার ঘরে এসে সোৎসাহে ঘোষণা করল—'বড় পিসি এসেছে।'

মিসেস গুপ্তর কপালের চামড়া সর পড়া দুধের মত কুঁচকে গেল। তিনি চোখ সরু করে বললেন—'কে বললি? বড় পিসি? একা?'

—'না, রাজাদাদা সোনাদিদি আছে।'

—'আর?'

—'আর কেউ না।'

তবু ভালো। ততক্ষণে বেলটা আবার বেজেছে। এরা জানে না, বাড়িতে কেউ থাকলে একবার বাজালেই শুনতে পাওয়া যায়, না থাকলে হাজারবার বাজালেও দরজা খুলবে না।

—'যাও, খুলে দিয়ে এসো।' অনুমতি দিয়ে আবার সূচীকর্মে মনোযোগ দিলেন মিসেস গুপ্ত।

একটা বড় আকারের মিষ্টির বাক্স আর প্লাস্টিকের ঝুড়িসমেত ঘরে ঢুকলো শুস্তাদের বড় পিসি। মুখে একগাল হাসি।

—'কি গো বউদি। আছো কেমন?'

প্ল্যাস্টিকের ঝুড়িটার দিকে আড়চোখে তাকালেন মিসেস গুপ্ত। খেয়েছে, থাকবে নাকি? কুশল প্রশ্নের জবাব দিলেন না। শয্যার দিকে তাকিয়ে গলা উঁচু করে বললেন—'বকুল এসেছে।'

ঘুমের মধ্যে মিঃ গুপ্ত বা বিমানবাবুর মুখটা ঈষৎ হাঁ হয়ে ছিল এবং হাঁ মুখ দিয়ে ফড়িং ওড়ার মতো একটা ফড়ফড়ে শব্দ বার হচ্ছিল যা এ পল্লী নিবাসী বুটিক পরিচালিকা স্ত্রীর স্বামী, মাল্টিন্যাশনাল একজিকিউটিভের মুখ দিয়ে আদৌ বার হওয়া উচিত নয়। কিন্তু মধ্যবয়সী দিবানিদ্রা কেরাণী-অফিসারে তফাৎ করে না। আকস্মিক আহ্বানে তিনি ঘোঁৎ-মতো বেয়াড়া এবং পুনরপি তাঁর পদমর্যাদার অযোগ্য একটা শব্দ করলেন, তারপর লাল লাল চোখে উঠে বসলেন।

বকুল বলল—'আহা, বড্ড ঘুমোচ্ছিলি রে দাদা। সারা হপ্তার খাটুনি। না ডাকলেই পারতে বউদি। আমরা তো আর পালিয়ে যাচ্ছি না।'

বউদি শঙ্কিত হলেন। 'পালিয়ে যাচ্ছি না' প্লাস প্লাসটিকের ঝুড়ি, আজ এখানেই অবস্থান না কি? এই সময়ে ননদ হাত বাড়িয়ে বাক্সটা দিল।

—'সাতগেছের মাথা সন্দেশ। খুব সরেস, খেয়ে দেখো। উনি সাতগেছেয় বদলি হবার পর তো আর আসা হয়নি। গত পুজোতেও তোমরা ছিলে না। বোধহয় এক বছর পর এলুম, নয়?'

মিসেস গুপ্ত একটা শুষ্ক হাসি হাসলেন। এক বছর পুরো পার হয়ে গেছে বুঝি? তাঁর তো মনে হচ্ছে বকুল এই কালই এসেছিল, মাঝে মাঝেই এসেছে। রোজই আসে।

এই ননদের স্বামী পোস্টমাস্টার। যত অজ পাড়াগাঁয়ে ঘুরে ঘুরে কাজ। ছেলেমেয়েরা গ্রামের স্কুলেই পড়ে। বকুলের পরনে হালকা নীল রঙের তাঁতের শাড়ি। মেয়ে বড় হয়েছে, সুতরাং বয়স বেশি না হলেও ও খুব হালকা রঙ ছাড়া পরে না, খুব সম্ভব শীগগিরই সাদা ধরে ফেলবে। ব্লাউজ গলা থেকে কোমর অবধি। এক চিলতে পেট দেখার উপায় নেই। মাথায় অনেক চুল, হাত খোঁপা করা। বড় বড় চোখ। দেখতে খারাপ নয়। বরং ভালোই। কিন্তু ওই পর্যন্তই। মেয়ে বড়। দেখা যাচ্ছে ষোল পার হতে না হতেই শাড়ি ধরে ফেলেছে। ডগমগে ছাপা শাড়ি, হাতে একগাছা করে সোনার চুড়ি। ছেলে হাফ-প্যান্ট এবং ডোরা-কাটা হাফ-শার্ট। গ্রাম্য দর্জির হাতের কাজ। তিনজনেরই মুখময় গ্রামীণ জীবনযাত্রাজনিত নিবিড় মৃত্তিকাময়তা।

মিসেস গুপ্ত দেখলেন শুস্তা তার পিসতুত দিদির হাত ধরে সাভিমানে টানাটানি করছে। একটা মানভঞ্জনের পালা চলেছে সেখানে। সোনা অর্থাৎ ননদের মেয়ে মিটিমিটি হাসতে হাসতে বলছে—'আমি তো তবু আসি। তুই তো একেবারেই যাস না।

থাকবো কেন ? আমাদের এ বাড়িটার পেছনে একটা লিচু পেয়ারার বাগান আছে, ঝাঁকে ঝাঁকে টিয়া আসে, জানিস... ।'

শঙ্কা ঘনীভূত হল। মূর্খ মেয়েটা দিদির কাছে আজকের দিনটা থেকে যাবার বায়না ধরেছে।

শুস্তা তখনও বলছে—'থাকো না সোনাদিদি, অন গড় বলছি, আমি গ্রীষ্মের ছুটিতে গিয়ে থাকবো।'

অস্বাস্থ্যকর ঘনিষ্ঠতা। মিসেস গুপ্ত চটপট সিদ্ধান্তে পৌঁছে গেলেন। গম্ভীর গলায় বললেন—'শুস্তা রেডি হও। নাচের স্কুল আছে না!'

—'আজ যাব না। আজ সোনাদিদিরা এসেছে!' শুস্তা আদুরে গলায় বলল। শুস্তার বয়সে নতুন-বড়-হওয়া তুতো দিদিদের আকর্ষণ কাটিয়ে ওঠা দুষ্কর।

—'বাজে বোকো না।'

বকুল ভাইঝির হয়ে ওকালতি করতে যাচ্ছিল। খুব সময়মত মনে পড়ে গেল এ ধরনের সালিশি দাদা-বউদিদি ছেলে-মেয়ে মানুষ করার ব্যাপারে তৃতীয় ব্যক্তির অবাঞ্ছিত নাসিকাক্ষেপ জ্ঞান করেন। সোনা খুব অবাক হয়ে মামীমার থমথমে মুখের দিকে তাকিয়েছিল। অনেক দিন আগে যখন ওরা রানাঘাটে ছিল, বাবা মস্ত কোয়াটার্স পেয়েছিলেন তখন সেই একবারই মাত্র মামারা গিয়েছিলেন। তিন দিন আটকে রেখেছিল মামাদের, স্কুলে যায়নি, পুকুরে জাল ফেলিয়ে মাছ ধরানো হয়েছিল, সে কি হই হই মজা! দাদা-দিদি এলে আবার কেউ স্কুলে যেতে পারে না কি! তাও আবার নাচ-স্কুল। কিন্তু শুস্তা তার মায়ের মুড বিলক্ষণ চেনে। যদিও কার্য-করণ এখনও ভালো বুঝে উঠতে পারে না। সে শুকনো মুখে পোশাকি জামা-কাপড় নিয়ে বাথরুমে ঢুকে গেল। বকুল দেখল বাবুয়া—অর্থাৎ তার ভাইপো এখনও নিবিষ্টচিত্তে পড়ে যাচ্ছে। রাজা অনেকক্ষণ তার আশেপাশে ঘুরঘুর করে মনোযোগ আকর্ষণ করার ব্যর্থ চেষ্টা করে এখন খুব আত্মবিশ্বাসহীনভাবে বসে আছে। বাবুয়াদাদা যে নাকি জীনস এবং আঁটো হাতা ভেস্ট ছাড়া পরে না, বর্গ-গাভাসকর-মহম্মদ আলি বিষয়ে বড়দের মতো মতামত দিয়ে থাকে; গাভাসকরকে যে গাওস্কর বলে সে হীরো নয় তো কি? তার সেই স্বপ্নলোকের রাজপুত্তুর দাদা আজ তাকে পাত্তাই দিল না। বালকটি তাই ম্রিয়মাণ।

বিমানবাবু বললেন—'ও। তোমরা এখন সাতগাছিয়ায় আছো! হুঁ। বসো। দাঁড়িয়ে রইলে কেন?'

বকুল এখন নিশ্চিন্তভাবে ঘাবড়ে গেছে। সে কোথায় বসবে বুঝতে না পেরে পেছু হটতে হটতে ড্রয়িংরুমে এসে পৌঁছল এবং একটা মোড়াতে ধাক্কা খেয়ে টাল সামলাতে না পেরে পড়ল একটা ছোটখাটো, সুদৃশ্য বুককেসের ওপর যার মাথায় ছিল একটা চ্যাপ্টা আকৃতির পুষ্প সংরক্ষণী। জিনিসটা খুব সময়ে ধরে ফেলেছিল সোনা। নয়তো অপ্রস্তুতের একশেষ হতে হত।

মিসেস গুপ্ত বললেন—'দাও। ওটা আমার হাতে দাও।' তিনি ওটা এবং আরও ডজনখানেক নানান সাইজের পুতুল-টুতুল যেগুলো ইতি-উতি সাজানো ছিল সেগুলো তুলে নিয়ে শোবার ঘরে রেখে এলেন। বকুলদের উপস্থিতিতে এই সমস্ত শিল্পসম্মত সাজসজ্জা স্পষ্টই নিরাপদ নয়। বকুল খুব অপদস্থ মুখে বসে থাকল।

বউদি উদার গলায় বললেন—'শরদিন্দুবাবু ভালো আছেন তো?' বকুল খুব উৎসাহের সঙ্গে জানাল—'শরীরটা খুব ভালো নেই। প্রেশারটা বেড়েছে।' কিন্তু এ প্রসঙ্গের

ওখানেই ইতি হয়ে গেল। স্বামীর প্রেশারের সূত্র ধরেও বকুল কোথাও পৌছতে পারল না।

বউদি বললেন—'আমাদের আবার এদিকে ছটায় কলামন্দিরে ফাংশন। না গেলেই নয়। বাবুয়া, তুমি আর একটু পরেই রেডি হবে, টেনিস আছে।'

বকুল বড় বড় চোখ করে বলল—'তাই না কি ? তবে তো খুব মুশকিল !'

মিসেস গুপ্ত মনে মনে বললেন, 'মুশকিল বইকি ! তবে তোমার নয়, আমার।' মুখে বললেন—'মুশকিল আর কি ? এখন সবে পৌনে চার। আমাদের বেরোতে এখনও ঘণ্টা দেড়েক দেরি আছে।' বকুল ভাবলো—সাড়ে তিন ঘণ্টা সময় যে তাদের আসতেই লেগেছে।

মিসেস গুপ্ত বাবুয়াকে বললেন—'তুমি যাবার আগে কমলাকে বলে যাও, ওদিকের দোকান থেকে একটু কচুরি-মিষ্টি কিনে দিয়ে যাবে।'

শুস্তা সেজেগুজে বেরিয়ে এসেছিল, বলল—'বা রে, আমাদের যে খেতে দাও না, বলো অসুখ করবে। আজ বুঝি পিসিদের জন্যে। আমিও খাবো।'

এই সব অবোধ বালিকাদের সফিস্টিকেটেড, কালচার্ড পরিশীলিত, মার্জিত, যুবতী বানাতে যে কি পরিমাণ হতাশা-মিশ্রিত মেহনত ! ভাবলেন মিসেস গুপ্ত। বিমানবাবু তখন থেকে ধূমপান করে যাচ্ছেন। মুখটা ঈষৎ লালচে।

পিতার মৃত্যুর ছ মাসের মধ্যে স্ত্রীর পৌরোহিত্যে বড় বোন বকুলকে মফস্বলী পোস্টমাস্টারে পাত্রস্থ করেছিলেন। পরের বোনটি লেখাপড়ায় দারুণ চৌখস। বিয়ে-থা করতে চায়নি। বহুদিন ইংলন্ড প্রবাসী। পরের ভাইও বোম্বাইয়ে থাকে। কাছাকাছি বলতে এই বড় ভাই আর বড় বোন। কিন্তু প্রচুর হিসেবপত্র করে না চললে আর আজকালকার দিনে চাকরি করে বাড়ি তোলাও সম্ভব নয়, ছেলেমেয়েকে মনের মতো মানুষ করাও অসম্ভব। আত্মীয়স্বজন পরিহার না করলে আর...। তা ছাড়া লীনা। লীনা হচ্ছে তার সময়োচিত রোড বাম্পার। এই ধ্রুবতারাটির অমোঘ সব সংকেতের দিকে স্থির লক্ষ্য রেখে চলে চলেই না তিনি আজ এতো সম্পন্ন !

সাড়ে পাঁচটা নাগাদ কচুরি মিষ্টি খেয়ে বকুল রাজা সোনা এবং কলামন্দিরগামী দম্পতি একই সঙ্গে বেরোলেন। বাসে উঠে রাজা বিরক্ত গলায় বলল—'এই তো এলাম। একটু খেলতে পেলাম না। কিছু না ! বাবুদাদা সারাক্ষণ বই পড়তে লাগল। আমাকে আর কক্ষনো মামার বাড়ি আসতে বলবে না।' সোনা বাসের জানলা দিয়ে এই শহরে তার একমাত্র পরিচিত লম্বা লম্বা গাছগুলোর হলুদ মাথার দিকে চেয়ে রইল। খুব হাওয়া দিচ্ছে। কিন্তু বকুলের মুখ ঘর্মাক্ত। স্বামীকে বলা আছে—'রান্নাবান্না রেডি রইল। তুমি আজকের দিনটা কষ্ট করে গরম করে নিও। আমাদের দেরি হলে জানবে রয়ে গেছি।' আগাম অনুমতিপত্র ছাড়া অবশ্য দাদার বাড়ি থাকবার প্রশ্ন ওঠে না। কিন্তু সাতগাছিয়া থেকে মেমারি, মেমারি থেকে হাওড়া, হাওড়া থেকে প্রত্যন্ত দক্ষিণ। এই দীর্ঘ যাত্রা এত কম সময়ের মধ্যে দু বার !

লেকের ধারে একটা বেঞ্চিতে সন্তর্পণে বসে পড়লেন মিসেস গুপ্ত। পাশে মিস্টার।

বিমানবাবু বললেন—'বসলে যে ! ওদিকে তো তোমার যামিনী কৃষ্ণমূর্তি আরম্ভ হয়ে যাবে ? কবে টিকিট কিনলে ? বলোনি তো !'

তেরছা চোখে চেয়ে মিসেস গুপ্ত বললেন—'কিনিইনি। তার জানাবটা কি !'

—'তবে ?' বলেই বিমানবাবু চুপ করে গেলেন।

—মিসেস গুপ্ত আত্মগত বললেন—'গেস্ট খাতে আজ নিয়ারলি টেন।'

বিমানবাবু বললেন—'হুঁ।'

—'তা ছাড়া বাবু-শুস্তার ক্যারামেল পুডিংটা খাওয়া হল না।'

—'রাতে দিও।'

বেশ একটু অন্ধকার হতে, খানিক বেড়িয়ে-টেড়িয়ে বাড়ির পথ ধরলেন উচ্চাভিলাষী দম্পতি। আজ আবার ইনস্টিট্যুট অফ কালচারে প্রধানমন্ত্রী এসেছেন। গড়িয়াহাটা রোড, সাদার্ন অ্যাভেনিউ সব লোকে লোকারণ্য। ভিড়ের পাশ কাটিয়ে খুব সুখী, তৃপ্ত মনে বাড়ি ফিরলেন দম্পতি। জটিল অঙ্ক নিজস্ব বুদ্ধিতে সমাধান হওয়ায় প্রফুল্ল, প্রসন্ন মন। রোববারের সন্ধেটা বকুলের দৌলতে খোলা হাওয়ায় কাটল।

ছেলেমেয়ে অনেকক্ষণ এসে গেছে। শুস্তা ঘুমে ঢুলছে। বাবুরও বড় বড় হাই উঠছে। ওদের তাড়াতাড়ি খাইয়ে দিয়ে মিসেস গুপ্ত কমলাকে বললেন নিজেদের জন্য টেবিল লাগাতে। রাত নটা। ঠিক ডিনারটাইম। বেল বেজে উঠল। অ্যাতো রাতে? অসময়ে গেস্ট আসার কি আজ হিড়িক পড়েছে? সারা মুখে বিরক্তির হিজিবিজি নিয়ে মিসেস গুপ্ত নিজেই দরজার ফুটোয় চোখ লাগালেন। পরক্ষণেই তাঁর চেহারা-চলন-বাচনে একটা বৈপ্লবিক পরিবর্তন দেখা দিল। তড়িৎগতিতে দরজা খুলে দিয়ে হল্লা করে উঠলেন তিনি, গিটকিরি দিয়ে গমকে গমকে হাসি।—'আরে আরে, হোয়াট এ প্লেজেন্ট সারপ্রাইজ! আসবার সময় হল তা হলে? বিমান, শুনছ! বাবু, শুস্তা দেখে যাও, কুইক, কে এসেছে!'

বাইরে একটি সাহেবি চেহারার প্রৌঢ় ভদ্রলোক দাঁড়িয়ে। সঙ্গে খাটো রুপোলি চুল, শাড়ি পরা বিদেশিনী মহিলা, পাশে হিন্দুস্থানী আয়ার হাত ধরে একটি ফুটফুটে বালিকা, এঁরা মিসেস গুপ্তর মাসতুত দাদা, জার্মান বউদিদি এবং তাঁদের প্রৌঢ় বয়সের একমাত্র সন্তান শ্রীরাধা। দাদা আই এফ এস। ফরেন সার্ভিসে যারপরনাই উঁচু পোস্টে আছেন। বিদেশেই থাকেন। দেশে কখনও সখনও ফিরলেও আসবার সময় সুযোগ করে উঠতে পারেন না। সবাই ভেতরে ঢুকে এলেন।

ড্রয়িং রুমের গোলাপি বাতির সম্মোহন জ্বলে উঠল। লীনা গুপ্ত বললেন—'মোটে কিন্তু ন'টা। এক্ষুনি যাই-যাই করলে চলবে না। একবার যখন পেয়েছি ডিনার খাইয়ে তবে ছাড়ব। গতবার শুস্তার বার্থডে পার্টিতে তো আসব বলে এলে না—।' শেষের দিকে মিসেস গুপ্তর ঠোঁট সামান্য ফুলল।

বিমানবাবু এয়ার-ইন্ডিয়ার মহারাজার ভঙ্গিতে দাঁড়িয়ে আছেন। মুখে দু কান ছোঁয়া হাসি। বাবু শুস্তার চোখ থেকে ঘুম পালিয়েছে। কিন্তু মিঃ শুভরূপ মজুমদার বা তাঁর প্ল্যাটিনাম ব্লনড় স্ত্রী হিল্‌ডা মোটে বসছেনই না; এঁদের সাড়ম্বর অভ্যর্থনারও কোন জবাব নেই। কিরকম একটা আড়ষ্ট নীরবতা। হিন্দুস্থানী আয়াটির মুখ একবার লাল একবার নীল হচ্ছে লক্ষ্য করে অবশেষে মিঃ মজুমদার একটু মরিয়া এবং রূঢ়ভাবেই বলে উঠলেন—'উই আর ইন আ হারি লীনা। ইন ফ্যাক্ট ভীষণ জ্যামে পড়ে গেছি। গাড়ি একদম মুভ করছে না। এদিকে প্রবলেম হয়েছে...এই পদমা মানে রাধার আয়া...মানে ইন ফ্যাক্ট ও একটু তোমাদের টয়লেটটা ইয়ুজ করবে।'

# মড়া

বড় কৌটোর মধ্যে মেজ কৌটো, তার মধ্যে সেজ কৌটো, তার মধ্যে ন', তারও মধ্যে কোণে সেই এক রকমের এক ম্যাজিক চীনে কৌটো আছে না ? খুলতে খুলতে খুলতে খুলতে শেষমেশ এক ফোঁটা এক কৌটো বেরোয় তার ঢাকনি খোলে কি খোলে না, যদি বা খোলে তার মধ্যে কিছু আছে কি নেই, শুধু চোখে ঠাহর হয় না। ঠিক তেমনি কাসুন্দের মাঠ, মাঠের মধ্যে বাগান, বাগানের মধ্যে বাড়ি, বাড়ির মধ্যে ঘর, ঘরের মধ্যে লাবণ্য, লাবণ্যর বুকের মধ্যে কুঠরি। কুঠরির মধ্যে সত্যিকার লাবণ্য থাকে কি থাকে না লাবণ্য নিজেই জানে না। দরকার মতো ভেতর থেকে মরা সোনার জোড়াচুড়ি পরা নীল শিরা ওঠা সাদা সাদা দুখানা হাত বেরিয়ে আসে। কাজ সারা হলে হাত দুখানি গুটিয়ে-সুটিয়ে আবার কুঠরি সই হয়।

বাইরের দিক দিয়ে একটি ছেলে একটি বউ আর একতখানিক এক বাচ্চা আসা-যাওয়া যাওয়া-আসা করে। ছেলেটিকে আপিসের ভাত দেয় বউ, দিয়ে নিজে খায়, বাচ্চাটিকে খাওয়ায়। তারপর ওইদিক দিয়ে বেরিয়ে যায়। সাইকেল রিকশায় বাচ্চাকে স্কুলে নামিয়ে উভয়ে ইস্টিশানের পথ ধরে। অনেকখানি রাস্তা।

দিনমান শুনসান। মাঠের মধ্যে কত্তকালের বাগানবাড়ি। জন নেই, মনিষ্যি নেই, কে-ই বা আসবে আর কেনই বা আসবে ? কারোই তো এদানি দরকার পড়ে না বিয়েতে ছিরি গড়বার কি পিঁড়ে আলপনা দেবার মচ্ছবের লাফরা বাঁধবার কি ষোড়শের দান সাজাবার ! নেই কাজ তো খই ভাজ এ-হেন লোকই বা কই যে কেউ একজন যে-কেউ একমুখ আহ্লাদে হাসি হেসে ভেতর দালানে এসে উঠবে, লৌকিকতার সন্দেশটি খেয়ে গেলাসের জল নিজ হাতে গড়িয়ে নিতে হবে, এঁটো রেকাবি গেলাস দাওয়ার তলায় নিজ হাতে নামিয়ে রাখতে হবে একথা জেনেও ? লাবণ্য তো এঁটোকাঁটা কুঁজোয় হাত দেবে না, লৌকিকতার থালা গেলাসগুলি ছুঁলেও অবেলায় চান করে মরতে হবে। সুতরাং দিনমান শনশনে হাওয়ায় দরজা নড়ে, জানলা নড়ে, পুরনো কবজায় তেল না দেওয়া গরুর গাড়ির চাকার আওয়াজ ওঠে। গরমের দিনে মাঠের বুক থেকে ভাপ ওঠে, ধুলোর ঝড় ওঠে, কুঠরির চারপাশে পেতনির কান্নার মতো শব্দ করে করে ঘোরে। শীতের দিনে রুখুরুখু উত্তুরে বাতাস দেয়। বাড়ির ঝনকাঠটার সুদ্ধু চোখ শুকোয়, মুখ শুকোয়, ঠোঁট ফাটে, বুক ফাটে। আওয়াজে ভয় পেয়ে কোণের ঘর থেকে একটি রুগীমানুষ জড়ানো গলায় ডাক পাড়তে থাকে, ডাকতে ডাকতে গাল পাড়ে। গালিগালাজে জীবনভর অভ্যেস, গালিতে এযাত্রা আর কুলুবে না বুঝে শেষে গুঙিয়ে গুঙিয়ে কাঁদে। ঘরের মধ্যে থেকে একচোখ ঠাণ্ডা চাউনি দিয়ে লাবণ্য রুগীর শয্যাটুকু দেখে। হাত বাড়িয়ে উত্তুরে

জানলাগুলি বন্ধ করে দেয়। দেওয়া হলে হাত দুটি গুটিয়ে-সুটিয়ে আবার যেখানকার জিনিস সেখানে।

মাঠের এপারে যদি বাড়ি তো ওপারে পেছন বাগে দেখো এক পড়ো পাঁচিল। পাঁচিলের ওধারে কাদের জমি। দেখেও না, শোনেও না, আসা-আসির তত্ত্বতালাশির বালাই নেই। জমি ভরে শনশনিয়ে চিরণ গাছ, গাব গাছ, মহানিম, কদম্ব, পুটুস ঝাড়। শেয়ালকাঁটা, পাথরকুচি। গাছে গাছ, লতায় পাতায় গাছে আগাছায় জড়াজড়ি। রাজ্যির আবর্জনা সাতখানা পাড়ার লোক এইখানে বে-ওয়ারিশ জমি পেয়ে ফেলে যায়। ফুটো হাঁড়ি, মেটে-কলসী, ডেও-ঢাকনা, ল্যাজামুড়ো ভাঙা কল। উলুরিধুলুরি কাঁথা মাদুর, কহতব্য নয় এতো জঞ্জাল। সব জঞ্জালই শেষে মাটিতে টেনে নেয়। নিয়ে তার ওপরে এটা ওটা সেটার চারা বানায়। কিসের চারা ? দেশঘরের লোকজন দু-বেলা তাদের নিয়ে ঘর করলেও নাম-ধাম জানে না, ধার ধারে না। উদ্ভিদবিদ্যার লোক পাতা দেখে, ফুল ছিঁড়ে, ফল চিরে, বিদঘুটে এক বিদেশি নামের নামতা হাঁকতে পারে, তাতে কার দরকার ? ভাঙা পাঁচিলের একধারে রিকশা ভাগাড়, আর একদিকে গুটিকয় গোটা রিকশার আস্তাবল। খান দু-চার হোগলার ঘর গেরস্তি। নি-মালিক ভাঙা পাঁচিলে বছর ভর ঘুঁটে ভট্‌ভট্ করে। গোবরের সঙ্গে মাটি, তার সঙ্গে বিচালি মিশিয়ে খাস্তা খাস্তা নানখাটাই সদৃশ ঘুঁটে গড়ে পাঁচ আঙুলের ধ্যাবড়া ধ্যাবড়া থাবায় রামধনিয়াব বউ জান্‌কি বাই। আপাতত জান্‌কিও নেই। বাইও নেই। ঘুঁটেউলি। এক পা গোবর, এক হাত খাড়ু, লাল-নীল-বেগনি-সবুজ ছাপের কাপড় খালি গায়ে জড়িয়ে, গলায় ইয়ামোটা রুপোর হাঁসুলি, বহু সেই ডাকেই বহুত খুশি আছে। হাঁ ! তার রুখুসুখু লাল চুলের খাঁজে খাঁজে ধুলো, মোটাসোটা মুখের ভাঁজে হাসি ধরে না.

খুব ভোরে বরফ-ঠাণ্ডা পাতকোর জলে চান সেরে নেয় লাবণ্য। ধোপাবাড়ির কাচা কস্তাপেড়ে শাড়িখানা ঘরের কলে জলকাচা করে কুঁচিয়ে আলনায় রাখা থাকে। ভিজে কাপড়ে শানের মেঝেতে গোটা গোটা পায়ের জলছাপ ফেলতে ফেলতে ঘরে গিয়ে সেই শাড়িখান আদুল গায়ে জড়ায়, পুব আকাশে রঙছোপ লাগবার আগেই ফুলতোলাটি সারতে হবে নইলে ফুলের ওপর শিশির শুকিয়ে যাবে, আকাশের জলে ধোয়া ফুল ব্যাভার না করা মানে আধোয়া, অশুদ্ধ ফুলে পুজো করা। অমন পুজো কি না কল্লেই নয় ? তা ছাড়া মোটাসোটা লাটিমের মতো এক ন্যাদশ বাচ্চা আছে। উঠলেই খলখলিয়ে গাছ ছোঁবে, ফুল ছোঁবে। লাবণ্যর কাপড়চোপড় হাত-পা, হাড়-চামড়া, বাগানের মাটি, ঘরের শান, সবসুদ্ধ এড়া বাসি হয়ে যাবে। তাই এই পাখ ডাকার আগে উষা ভোরে ফুল কটি পেতলের সাজিতে তুলে ফেলা। লাবণ্যর পুজোর সময় ঠাকুর ঘরের আগল দেয়া থাকে। সারা বাড়ি তোলপাড় করে এই সময়ে জাম্বো, এত্তখানি বাচ্চাটা। করে-টরে ঠাকুরঘরের দরজায় কান পেতে হাসে। এত শয়তান ! 'মা শোনো, বাবা শোনো, ঠাকুম পুজো করছে না হাতি করছে। কার সঙ্গে ঝগড়া করছে দ্যাখো।' বউটি বকে। বকে-টকে কূল না পেলে শেষে কুতূহলী হয়, দরজায় কান পেতে সেও দাঁড়িয়ে পড়ে। বাস্তবিক ! কথা পস্ট বোঝা যায় না। কিন্তু যে লাবণ্যর সারাদিন মুখে রা থাকে না ঠাকুরঘরের মাঝ-মধ্যিখানে সে যেন কার-না-কার সঙ্গে ধুন্ধুমার ঝগড়া লাগিয়েছে। এ তো আর সেকাল নয় যে, বউ বিশ্বাস করে বসবে যে ঠাকুরঘরের বালগোপাল কি রক্ষেকালী জ্যান্ত হয়েছেন, আর তাঁরই সঙ্গে মানুষটির ভাবের বচসা !

'পরন্তপ ! পরন্তপ !' ফল-বাতাসা নিতে সরু গলায় ডাক দেয় লাবণ্য সারা দিনের মধ্যে

এই একটিবার। ভেতরবাড়ি থেকে বারবাড়িতে সে ডাক পৌঁছুতে সময় লাগে। রাঁধতে রাঁধতে বউটি এসে দাঁড়ায়। জাম্বো এসে চট করে পা ছুঁতে যায়। —'ছুঁসনে, ছুঁসনে, যাঃ। ছুঁলি তো ? কি বেয়াড়া ছেলের রীত বাবা, বাসি হেগো মানবে না, চোপর দিন আগাড়ে-ভাগাড়ে ঘুরছে।' গজগজানি ক্রমে বেড়ে যেতে থাকলে বউটি বলবে—'আপনার পুজো তো সারাই মা, চান করে ছুঁয়েছে বই তো নয়, আর ছোঁয়াও তো নয়, পেসাদ খেয়ে পেন্নাম। ওরও তো সাধ যায় !'

লাবণ্য রাগের গলায় বলে—'চান করা তো কি ! বাসি কাপড়ে আলনা থেকে জামা-কাপড় নিয়ে কলঘরে যায়নি ?'

বউ বলে—'না তো মা, আমিই তো কাচা-কাপড়ে দিয়ে এলুম।'

—'তোমার ঘরে বিছানা পাতা আছে না ? যে ঘরে চোপর দিন বাসি বিছানা, ছাড়া-কাপড়, সিগ্রেটের এঁটো ছাইদান সে ঘরের কাচা কাপড় কি আদপেই কাচা কাপড় বউমা ! সে যাক। ছুঁয়েছে তো ছুঁয়েছে এখন আর পেসাদ খাবো না।'

বউটি বলে—'কোন ভোরে উঠেছেন মা, এখুনি তো আবার রুগী নিয়ে পড়তে হবে। কিছু মুখে দেবেন না ? ছি, ছি জাম্বো, কি করলি বল তো ?'

উদাস গলায় লাবণ্য বলে—'বকো না ছেলেমানুষ। একটা দিন একটু বেলা করে খেলে আমার পেট ক্ষয়ে যাবে না। যাও, কাজে যাও।'

বললে পেত্যয় যাবে না। রোগা হাড়ে ওই অতখানি রুগীটিকে লাবণ্য একলা সামলায়। মানুষটি রোগে ভোগে এখন ঝরে গেছে, সেকথা ঠিক। কিন্তু হাড়ের কাঠামোখানা যাবে কোথায় ? আড়ে দীঘে সে তো পেল্লাই ? তার ওপর অঙ্গ পড়ে গিয়ে কবজায় কবজায় জং ধরে গেছে। অঙ্গগুলির মধ্যে সাড় যেমন নেই তেমন প্রাণটিও তো নেই ! মরা হাত-পায়ের ওজন কি কম ? লোকটির মা এই ক' বছর আগেও বেঁচেছিল। ডাক্তারের ঘরের মেয়ে, লাবণ্যকে বুঝ দিত 'ভয় কি বউ ? বাঁ অঙ্গ গেলে বাঁচে না, পৈতে কাটার মতো বাঁড়ে ডাইনে পড়লে ক' ঘণ্টাতেই রুগী সাবাড়, কিন্তু ডান অঙ্গ পড়লে তোমার রুগী টিকবে বছরের পর বছর, বছরের পর বছর। কতো পুণ্যি করবে, করো না।'

তা সেই পুণ্যিই আজ এগার বচ্ছর করছে লাবণ্য। পুজোটি সেরে রুগীর ঘরে ঢোকে। এককালের তাপের দাপের মানুষটি তখন হাঁ করে বাঁ কাতে ঘুমোচ্ছে, মুখের দু কষ বেয়ে লাল গড়িয়ে গড়িয়ে বালিশ আধভিজে। তার ওপর ভিন ভিন করছে পুঁয়ো মাছি। বেড়প্যান, চান করার গামলা, গরম জলের বালতি, বোরিকের পাউডার, ফতুয়া, লুঙি—সব যোগাড়-যন্তর সারা হলে লাবণ্য গলা খাঁকারি দেয়। তারপর মানুষটিকে চাগিয়ে ধরে কাজকর্ম সারে। এ সময়ে তার মুখের ভাব পাথরের ঠাকুরের মতো হয়ে যায়।

সাতকোশ আটকোশ রিক্‌শা চালিয়ে এসে গরমের দিনে গামছাখানা ঘুরিয়ে ঘুরিয়ে হাওয়া খাচ্ছে রামধনিয়া।

—'বহু, এ বহু, রুটি গড়বি নাই ? ডাল পাকাবি নাই ?'

জান্‌কি তখন মনের সুখে ঘুঁটে দেওয়া শেষ করে গুল দিচ্ছে। আশপাশের বাড়ির অর্ডারি গুল। কয়লার ঘেঁস, পড়ো জমির মাটি, ঘন থকথকে ফ্যান, মেখে মেখে ছোট্ট ছোট্ট গুল। ধাঁই ধাঁই করে আঁচ উঠবে, সাঁই সাঁই করে রুটি ফুলবে। হাজার গুলে পাঁচ টাকা রেট। জান্‌কির খানা-পাকানোয় মন নেই। যত গুল দেবে তত টাকা, যত ঘুঁটে দেবে তত টাকা, তত খাড়ু, তত ছাপের কাপড়, তত কাচের চুড়ি। দেশে ঘরে জোওয়ার

আছে, ড়হর আছে, মকাই আছে, খাও না। রামধনিয়া বেশি গালিগালাজ করলে এক সময় জান্‌কি বোম্বাই ফজলির মতো মুখখানা ঘুরিয়ে হাতের কয়লা, গোবর পাছ্‌-কাপড়ে মুছে টিউকলে হাত ধোয়, মুখ ধোয়, চুলের খাঁজ থেকে চারটি উকুন বার করে টিপ করে ধরে মারে। তারপর কানা-উঁচু কলাইয়ের সানকিতে ছাতু মাখতে বসে।

ঠিক দুপুরবেলা লাবণ্যর তিনবারের চান সারা। সকালে পুজোর আগে একবার, রুগী চান করানোর পর গু-মুতের ছোঁয়া দেহখানিকে ঝামা দিয়ে ঘষে ঘষে দুবার, ভাত খাওয়া সকড়ি কাপড়টি ছাড়ার পর তিনবার। সেরে লাবণ্য যখন ঘরে ওঠে তখন মাথার ওপর তিনটি-চারটি চিল ঘোরে, ঘুরে ঘুরে কিসের নেশায় অনেক ওপরে উঠে যায়, লাবণ্যর লম্বা গরাদের জানলার ফ্রেমে কাটাকুটি খেলতে থাকে, চিলের হ্রেষা অনেক মিটার উঁচু শূন্যের পাহাড় থেকে ঝাঁপ খায়, ভাসতে ভাসতে সোজা পৌঁছে যায়, লাবণ্যর বুকের কুঠরিখানিতে। লাবণ্য একখানা রাক্ষুসে-ঢেউ সুমুদ্দুরে কলার ডোঙার মত ওলট-পালট খায়। ভাসতে ভাসতে কোত্থেকে কোথায় চলে যায়, সে কি জন্মের আগের দেশ ? না মরণের পরের ? অ্যাত্তো বড় সুমুদ্দুরে হায় এইটুকুনি প্রাণ ! ঝাঁকড়া ঝাঁকড়া চুল ? সাদার• ওপর হলুদ টিপ টিপ খুকু-ফ্রক, পাঁকের মতো নরম, ঠাণ্ডা, আস্তে আস্তে শক্ত কাঠ হয়ে যায়, ভাসতে ভাসতে অকুল সমুদ্দুরে কোথায় যে চলে যায় এলোচুল আধপোড়া শিশুর মড়া এক ! শীতদুপুরের ঘুমের চটকা মাছির ভ্যানভ্যানানিতে ভেঙে যায়। লাবণ্যর শুকনো চোয়ালে চোখের জলের নুনটুকু শুকিয়ে আছে, তারই ওপর মাছির লালচ। তারই জন্য লাবণ্যর সমুদ্দুরের শেষটুকু দেখা হল না। উঁচু হাড়ে চাপড় মেরে ভুরু কুঁচকে লাবণ্য বলে 'মর মর, শুয়োর বেটা মর।' পরক্ষণেই আকাশমুখো হয়ে বলে ওঠে—'ষাট, ষাট, ষাটের বাছা-ষাট !'

যে ছেলেটির ঘরে বিছানা থাকায়, ছাইদানি থাকায় ঘরটি চিরজন্মের মতো বাসি এঁটো হয়ে গেছে সেটি লাবণ্যরই সন্তান। তবে অভ্যাসের সন্তান। সন্তান বস্তুত অনেক প্রকার। বিস্ময়ের, আনন্দ-আকাঙ্ক্ষার, আগ্রহ ও বাঞ্ছার, তারপর অভ্যাসের, উদাসীনতার। পরন্তপ তাই তার বাপ-মা'র অভ্যাসের সন্তান। কিন্তু যতই হোক পুরুষ ছেলে তাই সাতটির পর আটটিতেও পরন্তপের ঠাকুমা পুজো দিয়ে ঘটাপটার অন্নপ্রাশন করলে। মা-ঠাকুমার দু-তিন আলমারি কাপড়-চোপর, তিন চারখানা বিছানা বালিশ ওইটুকু ছেলে তার দাদাদেরই মতো হুলুট থুলুট করতে থাকায় লাবণ্য, তখন উত্তর-তিরিশ ধমকালে, ছেলের বাবার কাছ থেকে চোপ্, ঠাকুমার কাছ থেকে চোখ রাঙানি খেয়ে-টেয়ে ভুরু কুঁচকে ঘর ঝাড় দিতে চলে গেল।

চার-পাঁচটি ছেলে-মেয়ে উড়ো খইয়ের মতো দেশ-বিদেশে ছড়িয়ে আছে, কে কোথায়, কমনে অতশত লাবণ্যর আজকাল হুঁশ থাকে না। তাদের বাপের, তাদের ঠাকুমার থাকুক গিয়ে। ঠিকুজি, কুলুজি, জ্ঞাত-গোত্তর, আর পারি না বাবা ! মাঝে মাঝে এসে সব হাঁকডাক করে নিজেদেরই গরজে। ছেলে ক'টির হাঁকডাকে লাবণ্য আজকাল খাবড়ায় না, বাড়িটি তার স্ত্রীধন এবং সে কাগজ আলমারির ভেতর খোপে ভেলভেট বাক্সয় তোলা আছে এইটুকু বুঝে। মেয়েগুলি বলে, 'মা আমাদের দেখতে পারে না।' আরও বলে তাদের দারুণ জামাইরা, বৌরাও 'অমন মা জন্মে দেখিনি।' লাবণ্যর কানে এসব কথা যায় কি না যায় বলা যায় না। কারণ তার ভেতর বাড়ির নিরমিষ্যি হেঁসেলে সে প্রাণ গেলেও কারুকে ঢুকতে দেবে না। এসো, থাকো, খাও, মাখো। সব ওদিকে। এদিক পানে ঘেঁষতে এসো না। মেজ মেয়ে অন্নপূর্ণা বলে--'মা আমি চান করে, খেঁটের কাপড় পরে

আজ তোমার রান্নাটা করে দিই' ? মা শুধু ভুরু কুঁচকে তাকায়। মনে মনে বলে—'মরি মরি ! এতো ভাগ্যি আমার কোথায় ছিল মা এতগুলি দিন ! বলি খেঁটের কাপড় যে পরবে, তোমার শরীরের কাঠামোখানি শুদ্ধু যে অশুদ্ধু ম্লেচ্ছসঙ্গ করে করে সে কথা কি মনে রেখেছ মা ? মেজ জামাই, যার সুটপরা গায়ে গোবরগোলা গঙ্গাজল ঢেলে দিয়েছিল লাবণ্য মুরগী খেয়ে আসায়, সে আসে না যদিও।

বর্ষার বিকেলে কাসুন্দের মাঠ যখন জটাইবুড়ি হচ্ছে ধীরে, সন্ধে যেন ঘোলা জল, বাতাস যেন ধোঁয়া, মাটি থেকে আঁশ গন্ধ, যখন জান্‌কি হাঁকে—'মায়ি, হে মায়ি। ঘুঁটে লিবি নাই ? সুখা ঘুঁটে !' কুঠরি থেকে লাবণ্য কচ্ছপের মতন মুখ বাড়িয়ে দেখল পরন্তপের বউ এখনও আপিস করে ফেরেনি। ঘুঁটেউলি ঘুঁটে সাজাতে আরম্ভ করে দিয়েছে—'গিনতি করে লিন মা। দো...চার...ছে... আঠ...।'

জানকির কোমরের কাছে এক কন্যে।

—'অ বউ, তোর কোমরের কাছে ঘুনশির মতো ওটা কে রে ?'

—'হমার নাৎনি আছে মা'

—'তোর আবার মেয়ে কবে হল যে নাতনি ?'

—'হাঁ মা। দেহাতে থাকে, ঢোলিসাকারা, মন্‌হরপট্টিয়া, মায়ি। খরা হল, হাঁতিয়া হল না, ঘঁনুয়া ধান ভি উঠল না-ই। গরমেন্টের ডোল ভি মিলল নাই। পাঁচটা, ছোটা আন্ডা বাচ্চা, ইটাকে হমার পাস ভেজ দিয়েছে। হাঁ !

—'কি নাম রে ?'

—'হ্যাঁরে, নাম বোল্ না তেরি। এ মায়ি বহুত্ দোয়া আছে।'

কন্যেটি ক্রমশই জান্‌কির বিশাল কোমরের পেছনে নিশ্চিহ্ন হয়ে যেতে থাকে।

—'ও নুকুচ্ছে কেন রে বউ ? থাক বাবা, নাম জিজ্ঞেস করব না আর, নুকুস নি।'

জান্‌কির কোমরের পেছন থেকে মিহি গলায় আওয়াজ আসে --'সোনবত্তিয়া'

—'কি বললি ? কি পাতিয়া ?'

—'সোনবত্তিয়া, সোনাবাতি হুজুর,' জান্‌কির হাসি রুপোর হাঁসুলি অব্দি ছড়িয়ে যাচ্ছে, 'বাপে কালো, মায়ে কালো, বিটিয়া গোরী মায়ি, ইসলিয়ে সোনাবাত্তি।'

দুপুর দুটোর সময় খিড়কির দুয়ারে, পায়ের আঙুলে ভর দিয়ে বাঁকারির মতো পলকা পিঠখানা উঁচু করে অতঃপর লাবণ্য ডাকে—'সোনাবাতি ! এই সোনাবাতি !' ...'সোনবত্তিয়া রে-এ-এ !' জান্‌কির বাজখাঁই গলার ডাক লাবণ্যর মিহি ডাকের সঙ্গে মিলেমিশে যায়, ঠিক যেন মাঝদুপুরে নি-হাওয়ার দেশ থেকে চিলের ডাক ঝাঁপ খেয়ে পড়ছে কাসুন্দের মাঠে। ক্রমেই জোরালো হচ্ছে, গাছ-পালায় ধাক্কা খেতে খেতে ছড়িয়ে ছড়িয়ে যাচ্ছে' ছড়িয়ে যাচ্ছে দূরে-দূরান্তরে। আনাচ-কানাচ সব ভরে যাচ্ছে। সোনবত্তিয়া... সোনাবাত্তি রে-এ-এ-। হাওয়ার সমুদ্র থেকে জলের সমুদ্র, বহু দুঃখের জল যা স্বপ্নের ফেরে বারংবার দেখা যায়, সেই জলের উথাল ঢেউয়ে ভাসতে ভাসতে একখানি ছোট্ট ডিঙি শেষ পর্যন্ত ডাঙায় এসে লাগে। ছোট্ট লাফ লাফিয়ে নামে একটি এক বুক আগ্রহ আকাঙ্ক্ষা ও ভালোবাসার সন্তান।

ঘুঁটেউলির গোরী নাতনী ফণিমনসার বিপজ্জনক ঝোপের আড়াল থেকে মুখটা একবার বাড়ায় একবার লুকোয়, একবার বাড়ায় একবার লুকোয়। তারপর খিলখিল হাসতে হাসতে লুটিয়ে পড়ে। কলাইয়ের থালায় লাবণ্য তার নিবমিষ্যি হেঁসেলের যাবতীয় রান্না ধরে দিয়েছে। ডালের সঙ্গে চচ্চড়ি তার সঙ্গে ঘণ্ট তার সঙ্গে তেঁতুলের টক মেখে তাগাড়

করে ফেলে সোনাবাতি, ছোট ছোট মুঠিতে তুলে কব্জির কাছ থেকে খায়। কিছুক্ষণ হাঁ করে দেখে লাবণ্য। মাথার ওপর মাটিমাখা চুল দেখে। ময়লা মাখা টিকটিকে মুখখানি দেখে, পিঠ ছেঁড়া ফ্রকটি দেখে আগাগোড়া। তারপর কি জানি কি মনে করে খিড়কির কপাট তুলে দিয়ে ফিরে যায়। মানুষটি বোধহয় হাতের কাছে ঘণ্টি টিপে ডাকছে।

ছুটি কাটাতে এসে বড় তিনটি ছেলে বউ, দুটি মেয়ে, একটি জামাই, তাদের ছেলে-মেয়েরা দূর থেকে গড় করল, কারণ লাবণ্যর পা গাড়ির কাপড়ে ছুঁতে মানা। চিবুক ছুঁয়ে লাবণ্য বলল—'আহা থাক, থাক ভালো আছো তো সব? তোমাদেরই ঘর, তোমাদেরই বাড়ি, তোমরাই দেখে-শুনে করে কম্মে নাও গে।' ছেলে-মেয়ে-বউরা এ ওর মুখে চায়, ও এর মুখে চায়। লাবণ্যর গালের হাড়ে এবার মাস লেগেছে, কণ্ঠা ঢাকে ঢাকে। মেয়ে বউদের করে-কম্মে নিতে বললেও লাবণ্য বড়ি দেয়, আচার মাখে, পিঠে-পুলির নারকেল কোরে, কিসের সঙ্গে কি মিশিয়ে অদ্ভুত সোয়াদের সব দিশি রান্না রাঁধে, তার গন্ধে নাতি-নাতনিদের লাল ঝরে, কাসুন্দের মাঠ দিয়ে পথচলতি লোক চমকে চমকে বাতাস শোঁকে, হাত পাখার হাওয়া দিয়ে দিয়ে রুগী মানুষের বিছানা থেকে লাবণ্য মাছি তাড়ায়। মেয়েরা মুখ চাওয়া-চাওয়ি করে, ছেলেগুলি নিশ্চিন্তে পায়ের ওপর পা দিয়ে কেউ পান চিবোতে চিবোতে, কেউ সিগরেট ফুঁকতে ফুঁকতে, যার যে রকম নেশা, দুপুর ঘুম ঘুমোয়।

ধাক্কা দেওয়া শান্তিপুরী শাড়ি পরেছে লাবণ্য অনেকদিন পর। মুখে জর্দাপান দিয়ে দুপুরের জানলায় এসে দাঁড়িয়েছে। ছোট ছোট ধুলোর ঘূর্ণি উঠছে মাঠে, পাঁচিলের খুঁটের ওপর ধুলোর সর, তিড়িংবিড়িং বিড়িং নাচছে শালিখ, একটা দুটো তিনটে চারটে। নোদল গোদল হেঁটে বেড়াচ্ছে গোলা পায়রা। কি খুঁটে খাচ্ছে তা সে-ই জানে, গাছের ডালে ঘুঘুর গলায় রামধনু চিকমিক করছে, ওপর ডালে দুপুর কাক, সহসা ডাকছে না, মাঝে মধ্যে আকাশপানে গলা তুলে হাঁ এর মধ্যের টুকটুকে লাল রং বার করে বলে উঠছে খ্যা খ্যা, খ্যা-অ্যা। গলা দিব্যি সুরে বলছে। ধুলোর মধ্যে সবুজ কাচের চুড়ি দুলিয়ে, ছেঁড়া ফ্রক ঘুরিয়ে খেলা করে বেড়াচ্ছে সোনাবাতি। পিঠে বোতাম নেই। সোনারঙের পিঠের ওপর অনেকদিনের নোংরার জালি। সোনারঙের জট পাকানো চুলগুলি কিলবিল করছে মাথাময়। পান চিবোতে চিবোতে জর্দার রসে নেশা ধরে। ডলপুতুল নিয়ে লাবণ্য কখনও বুকে আঁকড়ায়, কখনও বালিশে শোয়ায়, রান্নাবাটি নিয়ে সারা দুপুর খেলে, আবার মাথার চুল সামনে ঝুলিয়ে হাতের ওপর চাবির গোছা নিয়ে এতোল বেতোল, তামাক তে তোল করে। লাবণ্যর চারপাশে খেলে বেড়ায় সাদা ফ্রক, হলুদ টিপ-ছাপ, ছোট ছোট চুলে হলুদ কিলিপ, খিলখিলিয়ে হাসে। লাবণ্য ঘুমচোখে আলমারি খুলে সেই ফ্রকটি বার করে, সেই পুতুলটি বার করে, করে ঘুরিয়ে ফিরিয়ে দেখে। সোনাবাতি প্রথম হেমন্তের দিনে সে বছর গোটাগুটি একটি ফ্রক পায়। একটি পুতুল পায়। একটি নীল গলাবন্ধ সোয়েটারসুদ্ধু পেয়ে যায়।

কাসুন্দের মাঠের দিন এ শীতে অন্য রকম। রাতও তেমন রাত নয়। গভীর রাত পর্যন্ত তাসখেলা চলে। এই সেদিন সত্যনারায়ণের শিন্নি হল। চরণামিত্তির খেয়ে, শান্তির জল নিয়ে লাবণ্য নিজের হাতে কাঠের হাতায় শিন্নি ঘুঁটল। দুপুরবেলা বাপের ঘরে বসে গপ্প করছে বৌ-ঝি'রা। মানুষটি কথা বলতে পারে না, চেয়ে চেয়ে দেখে। চোখের কোলে খুশি। লাবণ্য কুঠরি থেকে বেরিয়ে এসেছে। সারাদিন দৌড়ঝাঁপ করে কাজ, নাতি-নাতনিদের গপ্প বলা... 'দত্যি ছিল সত্যি সত্যি!'

'—রাক্ষসে আর দৈত্যে কি তফাৎ দিদুম ?'

'—বাপরে ! কি একটা তফাৎ ? রাক্ষসের দাঁত দু পাশ থেকে হাতির মতন বেরিয়ে থাকে। দত্যির দাঁত মুখের মধ্যে নুকুনো। রাক্ষসের মাথায় দুটো শিং। দত্যির মাথায় একটা। শিং ঢাকতে দত্যি কান মাথা ঢাকা টুপি করে, মানুষের মধ্যে বড়সড় মানুষটা সেজে ঘুরে বেড়ায়।

—'ও ঠাকুম, রাক্কসের গায়ে বেশি জোর না খোক্কসের ?'

—'বলা কঠিন বাপু, তবে খোক্কসের পা ছিনে-পড়া, রাক্ষসের পা গোদা গোদা, ভীমের গদার মতো, এখন বুঝে দ্যাখো।'

বহুদিন আগেকার হাওয়া-খাওয়া পোর্সিলেনের মেমপুতুল, কুকুর নিয়ে বেড়াতে যাওয়া সাহেবপুতুল ক্রুসের ওপর যিশুপুতুল, কাচের টাঙাগাড়ি, পুতুলের জুতো, যক্ষির ধন সব লাবণ্য বার করে দেয়। মায়েরা বলে—'সাবধানে খেলো, মায়ের যত্নুকের জিনিস সব।' কোন কোন মা আবার ছেলেমেয়ের অনেক আপত্তি ও কান্নাকাটি সত্ত্বেও সে-সব পুতুল তোয়ালে মুড়ে সুটকেসে তুলে রাখে। এসব জিনিস আর আজকাল পাওয়া যায় না। অ্যান্টিক হয়ে গেছে। জামাইরা বোদ্ধার গলায় বলাবলি করে। কে কি বলল, কার জিনিস কম্‌নে রাখল, লাবণ্যর আর হুঁশ নেই। কদ্দিন আর জিনিস তাংড়াবে ? জিনিস বলতে এক আলমারি দুর্মূল্য সেকালের কাচ পাথরের পুতুল, কাঠের, লোহার খেলনা সব, ন্যাপথলিন কালো জিরে-শুকনো লংকা দিয়ে জিইয়ে-রাখা ছোট ছোট কাপড়জামা। লেপ কাঁথা, তা ছাড়া আলমারির গুপ্ত খোপে ছোট ছোট চুড়ি-বালা-মটরমালা-আংটি মাদুলি। যার জিনিস তার ছাড়া কারও অঙ্গে ওঠেনি। খাওয়া-দাওয়ার পর সকড়ি-কাপড় ছাড়ার হাঙ্গামা লাবণ্য এদানি করছে না। দুপুরঘুমের স্বপ্নটুকু লেপে পুঁছে একাকার। দরজার হুড়কো তুলে দিয়েই জানলার কপাট খুলে দেয়। ছিট ছিট ফ্রক। নীল সোয়েটার ভাঙা রিক্‌শার খোঁদলে পুতুলের সংসার পেতেছে। রামধনিয়া ডাকে—এ সোনাবাত্তি, পানি দি'বি নাই ?' জান্‌কি হাঁকে—'সোনাবাত্তিযো-আ আটা ডল্‌বি নাই ?' সাড়া মেলে না। কেমন নিবিড় নিশ্চিন্দি খেলা দেখো ! খাওয়া নেই দাওয়া নেই। সারা দিন গুলি খেলা-ঘুড়ি খেলা...পুতুল খেলা। পুতুলের বালিশ-বিছানা, তোষক মশারি সুদ্ধু মায়ির সাবেকি আলমারির গহ্বর থেকে বেরিয়ে এসেছে। এ মায়ি বহুত দোয়া আছে। হাঁ ! টই-টই করে শীতের মাঠ চষে বেড়ায় দুখানি পাতলা পাতলা খালি পা। খালিপায়ে ঘুন্টি দেওয়া লাল জুতুয়া দেখতে সাধ যায়। গোলাপি মোজা। গোলাপি টুপি, কান-ঢাকা, ডগা উঁচু, কানাঅলা, কতরকম, কত্তরকম দেখতে সাধ যায়। লাবণ্য জানলার গরাদ ধরে সারা দুপুর একবার পরায়, একবার খোলে। একবার খোলে, একবার পরায়। তার গলা ধরে মিষ্টি মিষ্টি দুটি হাত সারা দুপুর দোল খায়, শুকনো গালে, কপালে, চিবুকে মিটি দেয়। লাবণ্য স্বপ্নহীন অঘোর ঘুমে ঢলে পড়ে, ঠোঁটের কোণা চিকমিক করে।

হিম ক্রমেই জমাট হচ্ছে। মাঠের মাঝে মাঝে জমাট হিমের হিমপাহাড়। অনেক বেলা করে রোদ উঠছে। বড়ি শুকোতে চায় না, আচার ভটভট করে, জামা-কাপড়ে স্যাঁতা লেগে যায়, বর্ষার দিনের মতো জুতোয় ছাতা ধরে যায়, এতো আঠা হাওয়ায়। ঘরের মধ্যে মালসা-আগুন, তবু রুগী নাকের জলে চোখের জলে। রুগীর আর দোষ কি। তার ধাইটিই তো জ্বরে কাবু। জবুথবু। ভোরের চানে ঠাণ্ডা লেগে বুকে সর্দি। ঘঙ্ ঘঙ্ খক্ খক্। রুগীটি বুঝি দেখাশোনার অভাবে বুড়ো গাছের শেষ পাতাটির মতো ঝরে খসে গেল। ডাক্তার এসে লাবণ্যর বুকে নল বসাচ্ছে। লাব্ ডুপ্ লাব ডুপ্ দিব্যি উঠছিল।

ঘোং ঘোং হাঁৎ হাঁৎ খাঁস্ করে কেমনতরো একটা বেখাপ্পা আওয়াজ উঠছে। মুড়ি-সুড়ি দিয়ে কড়া কড়া ওষুধ গিলে কাঠের মতো পড়ে থাকে লাবণ্য। দুবেলা গরম গরম সুরুয়া খায় চুপচাপ। জামাই চলে গেছে। ছেলেগুলিও গেছে। মেয়ে বউগুলি সব যায়নি। বাড়িতে দুটি রুগী। পরন্তপের বউ একলা ক'দিক সামলায় ? তার ওপর আবার চাকুরে মানুষ !

তা শীতের বুড়ির মাথার খেয়াল ! মাথার পোকা নড়ল তো ঝপ্ করে কাঁথা কম্বল নামিয়ে দেবে, আবার পোকা ঘুমোল তো মিঠে আঁচে সেঁকে সেঁকে তুলবে মাটির তাওয়ায় মাঠের মাটি। তাই একদিন বাদুলে কাঁদুনে ঠাণ্ডার জলো পর্দাখান টান মেরে সরিয়ে ঝকঝকে নীল আকাশ লম্ফ দিয়ে নামে। ঘাসের শিশিরে ফুরফুরে সব হালকা মেঘের ছায়া পড়ে। গায়ের ব্যথা মরেছে, কাশি ধরেছে, জ্বর নেমেছে। লাবণ্য বুঝি এবারের ধাক্কা সামলে নিল।

—'পায়ের দিকের জানলাটুকু খুলে দাও তো মা...'

'—উত্তুরে জানলা যে মা, হাড়অব্দি হিম হয়ে যাবে...।'

—'তা হোক দাও গে একবার, ঘরে কদ্দিনের স্যাঁতা...।'

জানলার কপাট খুলতেই ভলকে ভলকে রোদ এসে ঘর ভাসিয়ে নিয়ে যায়, হাউ-হাউ আওয়াজ ঢোকে পিছু পিছু। কিন্তু রোদের তেজে তার বঁটিতে আর শান নেই। টলর টলর্ পায়ে লাবণ্য গরাদ ধরে দাঁড়ায়। চিরণ গাছের মাথায় একটা বাদামি চিল, গোদা লোমশ পায়ের থাবা থেকে সদ্য-মারা মেঠে ইঁদুর ঝুলছে। ফেলে-যাওয়া কাকের বাসাখান দোল খাচ্ছে পাতাঝরা নিমের শুকনো-শাকনা ডালে। পড়ো পাঁচিলের গায়ে জানকি দেখো একমনে থাবড়া থাবড়া গোবর মেরে যাচ্ছে। রামধনিয়ার মুখে চুট্টা। কাঁধে গামছা। জাড়ের দিনে ধূপে বসে আয়েস করছে দুপুরবেলা। এখন সোয়ারি লিবে নাই। আপিস-টাইমে ঠিকঠাক টিশনে হাজিরা দিবে। ওই তো জান্‌কি উঠল, মাথায় বিঁড়ে, তার ওপর ঝাঁকা, তার ওপর থাক থাক ঘুঁটে। চালির ওপর টাল করে রাখবে আপাতত। আষ্টেপিষ্টে শুখা হোক এখন। ধাঁইধাঁই করে আঁচ উঠবে, শাঁই শাঁই করে রুটি হোবে। ইদিক-উদিক তাকিয়ে অসুখে ভাঙা সরু গলায় লাবণ্য ডাকে—'সোনাবাতি, সোনাবাতি রে-এ-এ—।' জান্‌কির মাকড়ি-পরা চওড়া-চওড়া কানে মায়ির ডাক ঠিকঠাক পৌঁছে গেছে। ঝাঁকা সামনে দোতলার জানলার দিকে এক চোখ তুলছে দ্যাখো। —'সোনাবাত্তি চলি গেলো হুজুর। ই মওশুম মকাই হঁলো, বুঁট হঁলো, খেতিতে কাম করবে মায়ি। ইন্ডাসে ঢেঁকুলে পানি ঢালবে, মকাই কাটবে, মসুরি কাটবে, সাঁড়ি হোবে, চুঁড়ি হোবে। বাপে এলো, চলি গেলো...ঘুঁটিয়া লিবি মায়ি ? হেই মা আ !'

জানলার গরাদ থেকে মরাসোনাপরা নীলশির-ওঠা রোগা রোগা হাত দুখানি শীতের শেষ পাতার মতো ঝরে যায়। টলর-টলর পায়ের বিছানায় এসে বসে লাবণ্য।

আট ভাজাসমেত চায়ের বাটিটি বিকেলে পরন্তপের বউ নিয়ে এলে নিম্নরূপ কথোপকথন হয়—

'চায়ের বাটি মাজলো কে ?'

—'ঝি !'

—'সেই বাগ্‌দি বেটি ? ক'মাস আগে যে বাউনের ছেলের সঙ্গে বেরিয়ে গিছল ?'

—'সেই তো আছে মা এখনও !'

—'বাগ্‌দি-বেটির মাজা বাটি কি আদপেই মাজা বাটি বউমা ? তাতে কি শুদ্ধু জল দিয়ে

আছেন। নোকর উকর কুচ্ছু মানবেন না।'

ঘরের মধ্যে ঢুকে লোকটির হাত থেকে বিশাল থালাটি নিজের হাতে নিয়ে নিলেন শিউরতনবাবু। বাঁ দিকে একটি তাকের সামনে চলে গেলেন, খুঞ্চিপোশের ঢাকা খুলতেই এক শতাব্দী আগেকার গাওয়া ঘি-এর গন্ধে ঘর ম ম করে উঠল। আড়চোখে চেয়ে শুভব্রত দেখল থালাটি রুপোর, তার ওপর পুরি, কচুরি, লাড্ডু, রাবড়ি; এবং আরও নানারকম বস্তু বাটিতে বাটিতে সাজানো। তাকে গণেশের একটি ছোট্ট মূর্তি। এক বিঘৎ মতো। মাটির ওপর শিউরতনের লোক বোধহয় গঙ্গাজলের আছড়া দিল, তিনি থালা নামিয়ে রেখে ধূপ জ্বালিয়ে দিলেন। চিত্ত ইশারা করল। শুভব্রত তার সঙ্গে বাইরে চলে এল। কিছুক্ষণ পর শিউরতনও বেরিয়ে এসে দরজা বন্ধ করে দিলেন। দশ মিনিট চোখ বুজিয়ে দাঁড়িয়ে রইলেন, তারপর হঠাৎ জয় রামজী, জয় বজরংবলী, জয় গণেশজী বলে ঘরের মধ্যে ঢুকে গেলেন। পেছন পেছন চিত্ত ও শুভব্রত।

হুমড়ি খেয়ে থালাটায় কী দেখছেন শিউরতন। হঠাৎ আবার 'জয় বজরংবলী' বলে হুঙ্কার দিয়ে উঠলেন।

—'কী হল?' শুভব্রত নিজের অজান্তেই বলে উঠেছে।

—'গণেশজী কী কিরপা মিল গয়া।'

চিত্ত প্রশান্তমুখে বলল, 'ঠাকুর দৃষ্টিভোগ করেন আগরওয়ালজী। আপনাকে আমি আজও বোঝাতে পারলুম না।'

—'আরে চিতজী। দৃষ্টিভোগ তো জরুর করেন। কিরপা কি লিয়ে কচৌড়ি, মিঠাই, খান ভি কভি কভি। দেখিয়ে লিন লাড্ডু সে, জিলাবি সে কুছু কুছু সেবা করিয়েসেন।'

শ্যেন দৃষ্টি মেলেও লাড্ডু বা জিলাবির মধ্যে কোনও বৈলক্ষণ্য দেখতে পেল না শুভব্রত। শিউরতনের মতে লাড্ডুর ওপর বড় বড় বাদামের টুকবো ছিল ন'টি তিনি স্পষ্ট দেখেছেন এখন আট টুকরো আছে।

ততক্ষণে শিউরতনের লোকটি ভেতর থেকে একটি থালা নিয়ে এসেছে। শিউরতন তার ওপর তুলে দিচ্ছেন কচুরি, লাড্ডু মতিচুর রাবড়ি।

চিত্ত অধৈর্য হয়ে বলল—'শিউরতনজী আপনাকে কতবার বলেছি প্রসাদ কণিকামাত্রই যথেষ্ট, কেন আপনি এইভাবে...'

হঠাৎ শিউরতন হুড়মুড়িয়ে চিত্তর পায়ে পড়ে গেলেন। গদগদ স্বরে বললেন—'বজরংবলীর কিরপা মিলল, গণেশজীর কিরপা মিলল চিতজী আপনার কিরপা মিলল না এখনও।'

—'করছেন কি করছেন কি ভাইয়া, ইস উঠুন।'

সত্যি-সত্যি সজল চোখে উঠে দাঁড়ালেন শিউরতন। —'বাস আপ নে মুঝে ভাই বোলা, তো কিরপা আধা মিলই গয়া।'

ভদ্রলোক নোকরের হাতে থালাটি তুলে দিয়ে যেমন এসেছিলেন তেমনিই ফিরে গেলেন।

শুভব্রত বলল—'কি ব্যাপার রে, চিও? এ যে দেখি রীতিমতো নাটক?'

চিত্ত নিশ্বাস ফেলে বলল—'উনিই আমার মনিব, তোরা যাকে বলিস বস্। নানারকম ইলেকট্রিক্যাল গ্যাজেটস-এর এজেন্সি, তা ছাড়াও কাপড়ের দোকান, উলের স্টকিস্ট। আমি ওঁর গ্যাজেটস্-এর দোকানে বসি।'

—'বসিস, ভালো করিস। তো আজকের নাটকের ব্যাকগ্রাউন্ডটা একটু খুলেই বল না

বাবা।'

অনিচ্ছুক স্বরে চিত্ত বলল—'তা হলে তো আবার গল্প বলতে হয়।'

—'বল বল, গল্পই বল, খুব দর বাড়াচ্ছিস চিতে !'

পুরনো নাম শুনে চিত্ত হেসে ফেলল বলল—'ব্যাপার কিছুই না। যা হয় আর কি ! লোকটা প্রতিদিন ক্যাশ মেলাবার সময়ে এসে ঝামেলা করত।'

—'এ বাঙালি বাবু সোব মালে পক্কা-ক্যাশ মেমো দিবে তো হমার খাতা মিলবে কি করে ? বুরবক কঁহাকা !' রোজ রোজ।

আমি হিসেবের কারচুপিতে রাজি নই। এদিকে আমার মতো ভালো অ্যাকাউন্টসও ওখানে কেউ জানে না, বিশ্বাসীও না সবাই। একদিন এসে কি করল জানিস ? দোকানের সামনের ঝাঁপ পড়ে গেছে, পেছন দিক দিয়ে বেরোচ্ছি দুজনে। শেয়ালের মতো হেসে বললে—'চিত্তরঞ্জনবাবু, কয়েদখানার ভেতরটা দেখিয়েছেন ?'

আমি বললুম, 'মানে ?'

—'মানে আপনি তো কুছু কুছু করে আমার বহুৎ রূপেয়া সরিয়েছেন, কয়েদঘর দেখতে হোবে না ? সোচুন, সোচে লিন খাতা ঠিক করবেন কি শ্বশুরাল যাবেন।'

আমি বললুম—'আজই আপনার চাকরি আমি ছেড়ে দিচ্ছি।'

—'আসানি কি বাত ক্যা বাবু ? লাখো রূপেয়া মারকে ভাগ যানা এত্না আসান ?' বলে লোকটা চোখ ছোট ছোট করে আমার দিকে চেয়ে রইল।

টলতে টলতে বাড়ি চলে এলুম। খেলুম না, দেলুম না। পর দিন জ্বর এসে গেল। অনেক রাতে দিদি মাথা ধুইয়ে দিতে দিতে বলছে শুনলুম· 'শিউরতনের গণেশ মূর্তিটা নিয়ে এসেছিস বেশ কবেছিস। হনুমানটাকেও আনলি না কেন ?' মাথায় প্রচণ্ড যন্ত্রণা তারই মধ্যে আমি উঠে বসেছি—'শিউরতনের গণেশ মূর্তি ? আমি আনব কেন ? কি যাতা বলছ ?'

সামনেই তাকের ওপর বসানো গণেশ ওই যে যেটিকে পুজো করে গেলেন শিউরতনজী। ওঁর গ্যাজেটের দোকানে ছিল গণেশ মূর্তি, আর কাপড়ের দোকানে হনুমানজী। গণেশটিকে দেখতে গিয়ে হনুমানজীকেও পেলুম। কৃষ্ণমূর্তিটির পেছনে লুকিয়ে ঝুকিয়ে বসে আছেন।

আমার যন্ত্রণা তো আরও বেড়ে গেল। সকালেই হয়ত চুরির দায়ে শিউরতন আমাকে অ্যারেস্ট করাবে। দিদি বলল—'মূর্তিদুটো তা হলে লুকিয়ে ফেলি।' আমি বললুম—'না, যেমন আছে, তেমন থাক।'

পরদিন বিকেল নাগাদ ঠিক একটা ঝড়ো কাকের মতো শিউরতন আমার বাড়ি পৌঁছলো।

—'চিত্তরঞ্জনবাবু হমার গণেশজী চোলে গেলো, ইনকম ট্যাকসের ধরপাকড় হচ্ছে বহুত্। ডাকু ক্লথ স্টোর্সমে আগ লগাকে ভাগ গিয়া। লেকেন দেওতা তারা লেয়নি। কেন লেবে ? মিট্টি কি মুরত, উসমে হ্যায় ক্যা, উন লোগোঁকে লিয়ে ?'

—আমি বললুম—'শিউরতনবাবু আপনার দুই মূর্তিই আমার ঘরে, বজরংবলীও। আমি কিন্তু নিয়ে আসিনি। ওই দেখুন।'

খুব হম্বি তম্বি করে মূর্তি নিয়ে চলে গেল। পরদিন আমার জ্বর আরও বেড়েছে, দিদি ভীষণ ব্যস্ত, ঘোরের মধ্যে শুনছি ডাক্তার বলছেন—'শক ফিভার মনে হচ্ছে, জ্বরটা ভালো ঠেকছে না। ডঃ ধরকে কনসাল্ট করুন।'...

এমন সময়ে হুড়মুড় করে ঘরে ঢুকল শিউরতন। আমার অবস্থা দেখে চমকে গেল। খুব নরম সুরে দিদিকে বলছে শুনি—'বহেনজী আপ ঘাবড়াইয়ে মৎ ডাগদারবাবুকে হমি গাড়ি ভেজকে ডেকে আনছি। হমারা মূরত ফির কিসনে চোরি কিয়া। বহুত গলত হো গয়া মেরা। যে আদমী, দুসরা খাতা বনাতে হমার পসিনা ছুটিয়ে দিল সে চোরি করবে ?' বলতে বলতেই শিউরতন দিয়েছে এক দারুণ লাফ। লম্ফ যাকে বলে,

—'ওই তো হামার মূরত !' ঠিক যেখানে আগের দিন গণেশের মূর্তিটি ছিল সেখানে গোলাপি পেটের ওপর সাদা শুঁড়টি গুটিয়ে ভদ্রলোক বসে আছেন। কৃষ্ণমূর্তির পেছনে বীরবাহাদুর হনুমান এক হাতে গদা এক পা তুলে পাশ ফিরে দণ্ডায়মান। ফ্যাল ফ্যাল করে সেইদিকে তাকিয়ে থাকতে থাকতে শিউরতন আমার দিদির পায়ে পড়ে গেল, তারপর আমার পায়ে।

সেই থেকে ও কারো সঙ্গেই খারাপ ব্যবহার করে না। মূর্তিদুটি আর নিয়ে যায়নি। ফি সপ্তাহে তিন দিন করে পুজো করে যায় এখানে। তা ছাড়া ডেইলি ভোগ পাঠায়। আমাকে রোজ ধরছে ওকে দীক্ষা দেবার জন্যে। কিছুতেই বোঝাতে পারি না আমি কিছুই জানি না। একজন সাধারণ মানুষ। ওর ধারণা আমি ছদ্মবেশী মহাপুরুষ-টুরুষ হবো।'

শুভব্রত হাসতে হাসতে বলল—'আমারও তো তাই ধারণা রে। শাস্ত্রের তেত্রিশ কোটি দেবতা নিজের থেকে যেচে তোর কাছে এসে পড়ছে। বিপদে টিপদে পড়লে একটু দেখিস বাবা।'

চিত্ত বলল—'ঠাট্টা করছিস ? ঠাট্টা করারই কথা। কেন যে এমন হয় আমি সত্যিই বুঝতে পারি না। কত পুণ্যবান মানুষ আছে জগতে। ছেলেবেলা থেকে মূর্তি দেখতে, গড়তে ভালোবাসতুম। এইটুকুই শুধু...'

ঘরের মধ্যে একটি মহিলা এসে দাঁড়িয়েছেন। চিত্তর মতো দশাসই নয়। হঠাৎ দেখলে চিত্তর থেকে বয়সে ছোট বলে মনে হয়। সাদা ধবধবে সবুজ পাড় একটা শাড়ি পরনে। চিত্ত বলল—'দিদি রে শুভ, আমার দিদি।' 'আমার দিদি' কথাগুলোর মধ্যে কি যেন ছিল। শুভ উঠে দাঁড়িয়ে নমস্কার করল। মহিলার হাতে দুটো থালা, হাসিমুখে বললেন—'প্রসাদ খেয়ে নাও।'

শুভব্রত শিউরে উঠে বলল—'এইমাত্র অত খাওয়ালেন, আবার প্রসাদ ?'

'একজন সিদ্ধিদাতা গণেশ, আরেকজন ভক্তি এবং শক্তিদাতা শ্রীহনুমান। এঁদের প্রসাদে কখনও না করতে আছে!' দিদি দুজনের দিকে দুটো পাথরের থালা এগিয়ে ধরলেন। ভদ্রমহিলা ছোটখাটো হলে কি হবে, বেশ একটা ব্যক্তিত্ব আছে।

বাবা বললেন—'আমরা বুড়ো হয়েছি খোকা, আমাদের অবস্থাটার কথা একটু বিবেচনা করো।' গলা বেশ গম্ভীর। মা মাথায় কাপড় টেনে বললো—'কে এসে বলল বন্ধু, অমনি তুই চলে গেলি ! রাত দশটা বেজে গেল। আমরা কেউই এখনও কিছু মুখে দিইনি।'

বয়োবৃদ্ধ বাবা-মাদের ভালোবাসার এই একমাত্র প্রকাশ। প্রাপ্তবয়স্ক সন্তানের বাড়ি-ফেরা না-ফেরার সময় নিয়ে অযথা চিন্তা করা। তাঁদের দুশ্চিন্তা হবে বলে তুমি নিয়মমতো বাড়ি ফেরার রুটিন ভঙ্গ করতে পারবে না। রুটিন পালন করতে করতে তোমার জীবনের রস মূল থেকে শুকিয়ে গেলেও না।

রাত-আলোর সবুজ আলোয় বিছানার ওপর পাশ ফিরে কনুইয়ে ভর দিয়ে অনুশীলা বলল 'হ্যাঁ গো, দিল্লির চটি আর সালোয়ার-সেট এনেছো ?' ওপাশ ফিরতে ফিরতে শুভব্রত বলল—'হুঁ।' অনুশীলা সবুজ-আলোয় স্বপ্নের মৎস্যকন্যা।

—'আর কার্ডিগ্যান ? ওখানে তো ডিসকাউন্ট দেয়।'

—'হ্যাঁ হ্যাঁ'—শুভব্রতর গলায় বিরক্তি।

—'রাগ করছো কেন বাবা ? ওখানে কত সস্তায় চমৎকার চমৎকার পাওয়া যায়। তোমারই খরচ কমাচ্ছি।'

খরচ কমানোর জন্য খরচ বাড়াবার এই এক চিরকালীন ধান্দা এদের। শুভব্রত বলল—'চাবিও জানো। সুটকেসের সঠিক অবস্থানও জানো। আমাকে একটু ঘুমোতে দিলে হত না ? দুটো বড়ি গিলেছি।'

অনুশীলা সঙ্গে সঙ্গে উঠে চলে গেল। বাঁচা গেল। চিত্তটা কি গাঁজা খায়, না সোজাসুজি লোক ঠকায় ? কৃষ্ণনগরের বাজার থেকে পছন্দসই কৃষ্ণমূর্তিটা নির্ঘাত হাত সাফাই করেছিল যদি না পুরো গল্পটাই গাঁজা হয়। হনুমান আর গণেশের মূর্তিদুটো সেও শিউরতনকে জব্দ করবার জন্যে নিজের বশংবদ কাউকে দিয়ে সরিয়েছিল তাতে কোনও সন্দেহই অবশ্য নেই। করেছে বেশ করেছে। এন্ডস অলওয়েজ শুড জাস্টিফাই মীন্‌স্। শিউরতন লোকটা তো চিরকালের মতো জব্দ হয়ে গেছে ! ব্যস। কিন্তু গল্পের পেছনের আসল গল্পটা বন্ধুর কাছে চেপে যাওয়াটা কি উচিত হল চিত্তেটার ? তা ছাড়া ওই সব গঙ্গা-ফঙ্গা। সেইজন্যেই সন্দেহ হয় চিত্তটা হয় গেঁজেল নয় গুলবাজ। চেহারাটা বেশ সৌম্য-সৌম্য বাগিয়েছে কিন্তু। যেন খুউব শান্তিতে আছে ঘর ভর্তি ওই সব পুতুল-ফুতুল নিয়ে।

'দারুণ হয়েছে গো শালটা। সেমি পশমিনা, না আসল ?' ও ঘর থেকে অনুশীলার গান গান গলার আদুরে চিৎকার ভেসে এলো।

চিত্তর দিদির ব্যাপারটা কিন্তু হেভি গোলমেলে। নিজের দিদি নয়, মাসতুতো। চোরে চোরে মাসতুতো একেবারে। নিঃসন্তান, বালবিধবা। এই সব মহিলারা সাঙ্ঘাতিক হয়। সেক্স-স্টার্ভড্ হিস্টিরিক। চিত্তেটাকে হিপনটাইজ করে রেখেছে কিনা কে জানে ? পয়সাকড়ি আছে মহিলার। খালি আপনজন কেউ নেই। চিত্তই একমাত্র আপন। মহিলা যদি ঘোরে ডালে ডালে তো চিত্তে ঘোরে পাতায় পাতায়। দুজনের মধ্যে রিলেশন ফিলেশন...ওষুধ ঘুমের ঘোর নামছে। একটা ফিনফিনে পাতলা মসলিন কেউ তার চেতনার ওপর টুপ করে ফেলে দিল। তলিয়ে যাচ্ছে এবার। কবোষ্ণ একটা সমুদ্রের মধ্যে মিছরির দানার মতো গলে যাচ্ছে যে সে কি সত্যিই কেউ ? কোথাও যাচ্ছিল ? তারপর যেতে যেতে...আদৌ কি সে আর কোথাও যেতে পারবে ? কে যেন সুখী সুখী মাজা-মাজা চর্চিত গলায় বলে উঠল—'তুমি ছিলে কর্মবীর। আজকের এই দিনটিতে গত বছর মাত্র পঁয়তাল্লিশ বছর বয়সে তুমি আমাদের ছেড়ে চলে গিয়েছিলে। তোমায় আমরা শ্রদ্ধা ও ভালোবাসার সঙ্গে স্মরণ করি বাবাই, মোনালিসা, অনুশীলা বাবা ও মা।' চমকে খানিকটা ভেসে উঠল সে। মোনালিসার গলা না ? সে তা হলে মরে গেছে ? সত্যিই তা হলে...বাবা মা সবাই তার শ্রাদ্ধ করছে ? কথাটা শ্রাদ্ধ না শ্রদ্ধা ? কাকে ? কারা ? আপাদমস্তক ঘেমে পুরোপুরি জেগে উঠল সে। ঢং ঢং করে কোথাও রাত দুটো বাজল। খলবলে পায়ে খাট থেকে হুমড়ি খেয়ে নামল, টেবিলে রাখা বোতল থেকে ঢকঢক করে জল খেয়ে নিল। পুরো আধ বোতল খেয়ে থামল। বুকের মধ্যে জল আটকেছে। ব্যথা। আস্তে আস্তে সেটা নেমে গেল। জানলার ধারে গিয়ে ঠোঁটে একটা সিগারেট গুঁজে দিল। ধরাল না। আকাশটা ঝকমকে কালো। কালীপুজোর রাতে টুনি বালবের মতো তারাগুলো জ্বলছে, নিবছে। সে স্পষ্ট দেখতে পেল তার আকাশে তমিস্রা, তবু

জীবনের ঘুড়িখানা মাঝ আকাশ বরাবর টানটান হয়ে উড়ছে। এখান থেকে বেশ লাগছে। সে, একমাত্র সে-ই জানে বড্ড টান। যে কোনও মুহূর্তে ভো কাট্টা হয়ে যেতে পারে। তা যাক। কিন্তু তারপর ? হঠাৎ সে টের পেল দিকচিহ্নহীন মহাকাশের মধ্যে এক ফোঁটা বস্তুবিন্দু তার ওই ঘুড়িখানা গোঁত্তা খাচ্ছে। তার বড্ড বিপদ এবং সে চিত্তর সঙ্গে তার আকাশ বদল করতে চায়। এখন, দমবন্ধকরা গ্রীষ্মের নিদ্রাহীন মাঝরাতে তন্ন তন্ন করে আকাশময় সে আসলে খুঁজছে কোনও মিষ্টিমুখের রাখাল পুতুল, যার বাঁশির আওয়াজে ভয় ভোলা যায়, কিংবা কোনও গৌরকান্তি যোগিনী মূর্তি যে তার বহতা জটাভার মেলে তাকে চমকে দিয়ে বলে উঠবে—'উধর মৎ-যাও বেটা, ম্যায় য়হাঁ হুঁ।'

# কেয়ামত

পিউ এসে জিজ্ঞেস করে গেল —'কাকিমণি তুমি বিকেলে কখন বাড়ি ফিরছ ?' তখন সবে প্রথম গ্রাস ভাত মুখে তুলেছি। আমার সিসটেমটা একটু অদ্ভুত। আগে খাওয়া, পরে চান। রান্না-টান্না সেরে ছেলেকে স্কুলের ভাত দিয়ে, ছেলের বাবাকে অফিসের ভাত দিয়ে, নিজে খেয়ে নিই, তারপরে রান্নাঘর, যাকে বলে হেঁশেল, তুলে গুছিয়ে আর যেখানে যা বাকি আছে করে, তবে চানে ঢুকি। হপ্তায় দু দিন অর্থাৎ শনি-রবিবার ছাড়া চুল ভিজোই না, যেমন বেণী তেমনি থাকে। ভালো করে মাথা ছাড়া স্নান, তারপর একেবারে তৈরি হয়ে বেরোই। স্বাস্থ্যসম্মত নয় জানি, কিন্তু এ ছাড়া আমার উপায়ও নেই। সকালের খাওয়ার চেয়েও সকালের চানটা আমার কাছে জরুরি বেশি। পিউকে বললুম—'পাঁচটার মধ্যে। কেন ?'

পিউ বলল—'মা জিগগেস করেছিল। আচ্ছা আমার স্কুলের দেরি হয়ে যাবে, যাই কাকিমণি।' পিউ একছুট্টে চলে গেল।

পিউ আমার প্রতিবেশীর মেয়ে। দু চারটে বাড়ি পরে থাকে। পিউয়ের বাবা মস্ত অ্যাডভোকেট। চারতলা বাড়ি। আধুনিক কেতার যৌথ পরিবার। পিউয়ের ঠাকুর্দা-ঠাকুমা, বাবা-মা থাকেন প্রথম দু তলায়। ওপর দিকে তার দুই কাকা কাকিমা। ভিন্ন হাঁড়ি। কিন্তু একই বাড়িতে বাস। বাবা মা থাকতেই পিউয়ের বাবা সব ব্যবস্থা করে দিয়েছেন। ফলে যৌথ পরিবার জনিত অশান্তি ওদের বাড়িতে খুব কম। বরং পিউ কাকা-কাকিদের কাছ থেকে যথেষ্ট স্নেহ ভালোবাসা পায়। আসলে পিউ বলতে গেলে ওদের বাড়ির একমাত্র মেয়ে। ওর এক কাকা এখনও নিঃসন্তান, অন্য কাকার দুই ছেলে, পিউয়ের নিজের দিদিও বেশ বড়। ওর থেকে চোদ্দ পনের বছরের বড়, তার বিয়ে হয়ে গেছে অনেকদিন। তার মেয়ে তো বলতে গেলে পিউয়ের ভক্ত শিষ্যা গোছের। কাজেই পিউ খুব আহ্লাদি। পিউয়ের ফ্রক ড্রেস ইত্যাদি হয় ডজন হিসেবে। জন্মদিনের উপহারে একটা পুরো শোকেস ভরে গেছে। পুজোর সময় পিউ এত রকমের জামা কাপড় পায় যে ইচ্ছে করলে বোধহয় ঘন্টায় ঘন্টায় বেশবদল করতে পারে। মেয়েটাকে দেখতেও বেশ সুন্দর। ফর্সা। গোল বাচ্চা-বাচ্চা মুখ। আধুনিক ফ্যাশনে বয়-কাট করা চুল। বড় বড় চোখ। ফুলো ফুলো ঠোঁট। দেখলেই ভালো লাগে। পিউ অজস্র কথা বলে। নেচে নেচে চলে। চলার মধ্যে ভারী সুন্দর একটা ছন্দ আছে। আধা-খেলোয়াড়ি, আধা-নাচিয়ে ছন্দ। নাচ শেখে বলে নয়, এমনিতেই মেয়েটার এমনি চটপটে ছন্দোময় চলাফেরা। অনেক সময়ে পিউ যখন রাস্তা দিয়ে নাচের স্কুলে, কি যোগের স্কুলে, কি আঁকার স্কুলে যায়, আমি জানলায় চোখ পেতে রাখি। রাস্তাময় খানা-খোঁদল। এখানে একটা ইঁট, ওখানে

একটা আধলা। বর্ষার জল ছোট ছোট গর্তে ভরে আছে। পিউ ছোট্ট একটা ফড়িং-এর মতো লাফ দিয়ে একটা গর্ত পার হল, আরেকটা, আরেকটা, কাহারবা কিংবা ঝাঁপতালের ছন্দে। আমার স্বামী তিলক বলে—'কী ব্যাপার ? তুমি এতক্ষণ ধরে জানলায় দাঁড়িয়ে কী দেখছ বলো তো ? ভালুক-নাচ বা বাঁদর খেলার ডুগডুগি শুনিনি তো ?'

আমি ওর ইয়ার্কি অগ্রাহ্য করে বলি—'দেখবে এসো না, পিউ কী সুন্দর যাচ্ছে।'

তিলকবাবুর মুখ হাঁ হয়ে যায়। —'পিউ কি সুন্দর যাচ্ছে ? নাঃ মাথাটা একেবারেই খারাপ দেখছি।'

তা কী করব, আমার সৌন্দর্য বড় ভালো লাগে। কথার সৌন্দর্য, চলার সৌন্দর্য। আমাদের বাড়ির কোণের জানলায় দাঁড়ালে ট্রাম-রাস্তা দেখা যায়। আমি ট্রামের ছন্দও দেখি। ট্রাম, বাস, গাড়ি যখন নিজস্ব চালে চলবার সুযোগ পায়, তখন আমি যদি বাড়ি থাকি তো অবকাশ করে নিই দেখব বলে। যা কিছু গতিময়, আনন্দময়, প্রাণময় তা-ই আমার ভালো লাগে। আর সে হিসেবে, একটা চোদ্দ বছরের ফুটফুটে মেয়ে যে নাকি পৃথিবীতে এসে থেকে অনাদর, অভাব, অপ্রাপ্তি কাকে বলে জানেনি, যার জীবনের ছন্দ চলার ছন্দের সঙ্গে হুবহু মিশে গেছে তার টুকটুকে পায়ে প্রজাপতির মতো গোষ্পদ পেরোনো যে আমার দারুণ ভালো লাগবে এ তো জানা কথাই।

পিউ অবশ্য একটু পাকা। অনুমান হয় ওর মা কাকিমা-ঠাকুমারা ওর সামনেই সব কথা বলেন। তাই পিউ কিছুটা ওর ঠাকুমার মতো, কিছুটা ওর মার মতো, কিছুটা ওর কাকিদের মতো, এমনকি ওর বাবা কাকা ঠাকুর্দাদার মতোও কথা শিখেছে। কিন্তু ও বোকা নয়। আর ওর পাকামিটাও একরকম নতুন স্বাদের ছেলেমানুষি। যেমন, ও আমাদের বাড়িতে ঢুকেই হয়ত বলবে—'ও কাকিমণিগো। আজকে কি সব্বোনাশ হয়েছে শোনো একবার।' কিংবা বলবে, 'যার ভালো তার সব কি ভালো হতে হয় কাকিমণি ! আমাদের নতুন টিচার সঙ্ঘমিত্রাদি ! যেমনি দেখতে, তেমনি পড়ান, তেমনি গান করেন, তেমনি সুন্দর আচার-ব্যবহার। কি নম্র।' পিউ যে সব সময়েই এই রকম বড়দের ভঙ্গিতে কথা বলে তা নয়। তবে মাঝে মাঝেই তার কথাবার্তায় এই সব আর্ষ প্রয়োগ ঢুকে পড়ে।

বিকেলে আমি বাড়ি ফেরার একটু পরেই পিউয়ের মা মিসেস সরকার এসে ঢুকলেন। মুখ পান-জর্দায় ভর্তি। সেসব সামলাতে সামলাতে বললেন, 'আজ শুককুরবার, আজ আর ছাড়ছি না। কাল ছুটি, পরশু ছুটি। তরশুও হয়ত বিদ্যাসাগরের জন্যে ছুটি হয়ে যেতে পারে। মৃত্যুর শতবর্ষ পূর্ণ হল, না ?'

আমি হেসে বললুম : 'ছাড়ছেন না কেন সেটাই বলুন আগে ?'

'আজ সারা রাতের প্রোগ্রাম। সাত-সাতখানা ক্যাসেট এসেছে। পরপর চলবে। পান সিগারেট চা কফি স্ন্যাকস সব আমার। আপনাদের খালি কমপ্যানি দিতে হবে। কর্তা না যান, গিন্নিকে যেতেই হবে।'

ওরে বাবা ! সারাদিন ধরে গাধার খাটুনি, খাতা দেখতে হয় পাহাড় প্রমাণ। প্রতিদিন . যে কটা পয়সা রোজগার করি আমার মালিকরা তার প্রতিটি উশুল করে নেন। রাত্রে বিছানায় পড়ি আর ঘুমসাগরে তলিয়ে যাই। কে কী কেন কবে কোথায় কিছু খেয়াল থাকে না। যদি আমাকে কেউ জিজ্ঞেস করে তুমি কী সবচেয়ে ভালোবাসো ? আমি নির্দ্বিধায় বলব ঘুম। কিন্তু অ্যাডভোকেট গিন্নি নতুন ভিসিপি কিনেছেন। টিভি একটা পাল্টে আরেকটা এনেছেন, তার রং নাকি চোখ জুড়িয়ে দ্যায়। প্রতিবেশীরাই যদি না দেখল, বাছা-বাছা প্রতিবেশী অবশ্য, তবে আর এসবের দাম কি ? ওঁদের বাড়ি থেকে

অষ্টপ্রহরই ভেসে আসে হরেক কিসিমের গান বাজনা, স্টিরিয়োয় উদ্দাম। প্রথম প্রথম খুব ভালো লাগত, আমার ছেলে কিচলু তো সেঁটে থাকত আগে আগে। '—মা, আমাদেরও একটা স্টিরিয়ো কেনো না!'

কিচলুর বাবা বলত, 'হ্যাঁ ভূতের ভয়ে চড়লেম গাছে, ভূত বলে তোরে পেলেম কাছে। দূরে দূরেই অস্থির হয়ে যাচ্ছি। এবার তুই ঘরের মধ্যে গানের বন্যা বইয়ে দে।'

আমি বলি—'তুই স্কুল পেরিয়ে কলেজে ওঠ, দোব।'

কিচলুর মুখ কাঁচুমাচু হয়ে যায়। তার স্কুল পেরোতে এখনও অনেক দেরি। কিচলু মিউজিক সিসটেমের বদলে দাবা-বোর্ড পায়, খুব শৌখিন। খেলতে খেলতে বাপ-ছেলের হুঁশ থাকে না। জানলা-পথে গাঁক গাঁক করে কিছু নকল কিশোরকুমার ভেসে আসে। ভালো জিনিস ভালো। কিন্তু কম কম। মাত্রা বেশি হয়ে গেলে খুব ভালো জিনিসের বেলাও যেন মনে হয় ছেড়ে দে মা কেঁদে বাঁচি।

কিন্তু মিসেস সরকার ভিসিপি উদ্বোধন করবেন, না গেলে রাগ করবেন। মিসেস সরকারের আর কি! ধনী বাপের একমাত্র মেয়ে। শরৎচন্দ্রের ভাষায় এক পুঁটলি টাকা নিয়ে শ্বশুরঘরে এসেছেন। এখন তো বোধহয় বাবা-মা গত। সবই ওঁর। জীবনে কোনদিন কুটো ভেঙে দুখানা করতে হয়নি। এখনও ওঁর বাপের বাড়ির বুড়ি আয়ি ওঁকে দুধ নিয়ে সাধাসাধি করে। উনি বারান্দায় বসে বসে রাস্তা দেখেন, একটা খুদে ছেলে ওঁর পা টিপে দেয়। বুড়ি আয়ি দুধ নিয়ে দাঁড়িয়ে থাকে। সেই দুধের রং ওঁর গা থেকে ফেটে পড়ে। ক্রমশই এতো মোটা হয়ে পড়ছেন যে ভয় হয় হার্টের ব্যামো-ট্যামো না ধরে। আমাকে বলেন—'পিউদের যোগ-স্কুলে ভর্তি হবো? নাকি বলুন তো!' আমার ইচ্ছে হয় বলি—'তার আগে একটু নড়ে বসুন দিদি।' টাকা আছে বলে আমার নড়া-চড়াগুলোও অন্য লোকে করে দেবে এ কেমন কথা! তা হলে জীবনটাও অন্য কেউ বেঁচে দিলে হয়!

উদ্বোধন বেশ জমজমাটিই হল। ওদের বাড়ির সবাই তো আছে, মায় পুঁচকে পা-টেপার ছেলে, খুদে ফরমাসের মেয়ে পর্যন্ত। কুটুম্বরাও আছেন। পিউয়ের দিদি, তার একরত্তি মেয়ে, শাশুড়ি, পাড়ার কেউ কেউ, ওঁদের কাছে-পিঠের আত্মীয়স্বজন। পিউয়ের কাকিমা সকলকে কফি আর ডালমুট পরিবেশন করল। কিন্তু আমার আবার এত লোকজন সহ্য হয় না। অসোয়াস্তি লাগতে থাকে। প্রথম ছবিটি দেখেই তো আমার চক্ষু চড়ক গাছ। পিউ পাশেই বসেছিল, দেখলুম 'মুগ্ধ নয়ান, পেতে আছি কান' গোছের অবস্থা। একবার আমার হাতটা টিপে বলল, 'কাকিমণি কী সুন্দর না?' দুটোর পরে আমি আস্তে আস্তে উঠে এলুম। মিসেস সরকার একবার গাল কাত করে বললেন, 'ও কী! চললেন যে!' মৃদুস্বরে বললুম—'বড্ড ঘুম পেয়েছে, আর থাকতে পারছি না।'

আমরা মানে আমি, আমার স্বামী তিলক একটু সেকেলে। সব কিছু আমরা কিচলুকে সঙ্গে নিয়ে বসে দেখতে পারি না। সব কিছু কিচলু দেখুক, শুনুক সেটাও চাই না। এ ব্যাপারে আমার স্বামীর, আমার, আমাদের নিকটজনদের সম্পূর্ণ ঐকমত্য আছে। সেহেতু আমাদের দেখা শোনাগুলোও খানিকটা কিচলুর স্ট্যান্ডার্ডের হয়ে গেছে। কিন্তু মিসেস সরকার করেছেন কি? অতগুলি অত বয়সের লোক জড়ো করে কী দেখাচ্ছেন? নিজের না হয় করবার কিছু নেই। তাই বলে...। আমাকে আবার আশ্বাস দিয়েছিলেন, যত রাত হবে ততই নাকি এ-মার্কা ছবি দেখাবেন।

আমি আর যাই না। কিন্তু প্রতি শনিবার পিউদের বাড়ি ভিডিও ক্যাসেট চলতে থাকে। তার বাইরেও দেখি পিউয়ের মা গাড়ি নিয়ে মেয়ে নিয়ে সিনেমা যাচ্ছেন।

'কোথায় যাচ্ছেন অঞ্জলিদি ?'

'দূর আপনাকে বলবো কেন ?' অঞ্জলিদি ঠোঁট ফোলান। তার পরেই হেসে বলেন, 'ববি এসেছে, দেখে আসি।'

আমি আশ্চর্য হয়ে বল্লি, 'এই যে সেদিন বাড়ি বসে দেখলেন ?'

'হলে বসে বড় পর্দায় দেখার মজা আলাদা, আপনি বুঝবেন না।'

পিউ কানের রিং দুলিয়ে বলে—'হ্যাঁ কাকিমণি, মা ববি কোথাও এলে দেখবেই, সে যেখানেই হোক, যতদূরেই হোক, যত অখাদ্য হলেই হোক।'

মিসেস সরকার ধরাপড়া মুখে হেসে বললেন—'এই কিশোর-প্রেমের ছবিগুলো দেখতে আমার দুর্দান্ত লাগে জানেন মিসেস মিত্র। একটাও বাদ দিই না, ববি, জুলি. এক দুজেকে লিয়ে, চাঁদনি, কেয়ামত সে কেয়ামত তক...।'

পিউ বলল—'ববি মা কতবার দেখেছো যেন ? ছত্রিশ বার না ? আর কিউ এস কিউ টি পনের বার। প্রত্যেকবার চারটে করে রুমাল ভেজাবে মা, জানো কাকিমণি !'

'হ্যাঁ, তোকে বলেছে।' মিসেস সরকার লজ্জা পেয়ে যান। তারপরেই গাড়িখানা হুশ করে চলে যায়।

মায়ের এই অত্যধিক সিনেমা-প্রীতির জন্য প্রায়ই পিউয়ের নাচের ক্লাস, যোগ-ব্যায়ামের ক্লাস কামাই হয়ে যায়। অথচ মেয়েটার মধ্যে সত্যি ক্ষমতা আছে। যোগনিদ্রা, উত্থিত পদ্মাসন, আকর্ণ ধনুরাসন সব শক্ত শক্ত আসন এত সুন্দর করে যে চেয়ে দেখতে ইচ্ছে করে। আর নাচ তো ওর স্বভাবের অঙ্গ। সরকার বাড়ির প্রধান ব্যক্তি মনে হয় মিসেস সরকার। তাঁকে কেন্দ্র করেই সংসারখানা ঘোরে। তাঁর সিনেমা দেখার ইচ্ছে হলে, একলা-একলা যেতে ভালো লাগে না বলে বেশির ভাগই পিউকে এমনি সঙ্গী হতে হয়। পিউ নিজেও অবশ্য কম যায় না। তার স্কুল, যোগ-স্কুল, নাচ-স্কুল মিলিয়ে অনেক বন্ধু-বান্ধব আছে, তাদের জুটিয়ে নিয়ে ও-ও প্রায়ই দেখি সিনেমা দেখতে কি অন্য কিছু হুজুগে চলেছে। পিউয়ের প্রায় সর্বক্ষণের সঙ্গী হয় গৌতম নয় টুলটুল। প্রথমটি যোগ-স্কুলের, দ্বিতীয়টি পড়ার স্কুলের। এ ছাড়াও অন্যেরা থাকে। কিন্তু এ-দুজন ওর সঙ্গে অবিচ্ছেদ্য। দুজনেই পিউয়ের থেকে বয়সে বড়, কিন্তু ভীষণ বন্ধু।

একদিন হাসতে হাসতে গল্পচ্ছলে মিসেস সরকারকে বলেছিলুম, 'আচ্ছা মিসেস সরকার, ছেলেমেয়েদের নিয়ে, এমন কি পুঁচকে বা বড় কাজের লোক নিয়ে সবরকম ফিল্ম দেখতে আপনার অসোয়াস্তি হয় না ?'

মিসেস সরকার মুখ টিপে হেসে বলেন, 'কী ভাবেন কি ওদের ? অ্যাঁ ? আপনার আমার চেয়ে ওস্তাদ ওরা, বুঝলেন ?'

'পিউকে নিয়ে অত ফিল্ম আপনি না দেখলে পারেন, মিসেস সরকার, ওর পড়াশোনার ক্ষতি হয়।'

'আহা-হা-হা, ও নিজে যেন দেখে না, রাজ্যির বন্ধু-বান্ধব জুটিয়ে রাতদিন দেখছে, আমার সঙ্গে দেখলেই যত দোষ !' পিউয়ের মা তাঁর লিপস্টিক মাখা ঠোঁট দুখানা অভ্যাসমতো ফোলান।

আমি সুযোগ পেয়ে যাই—'আচ্ছা অঞ্জলিদি, এই যে ও এত বন্ধু-বান্ধবের সঙ্গে মেশে, এখান-ওখান ইচ্ছেমতো যায়, এতে আপনার কোনও ভয় হয় না ? আপনি এগুলো হতে দ্যান ? একটু রেসট্রিকশন...।'

আমার মুখের কথা কেড়ে নিয়ে উনি বলেন—'আপনি কোথায় আছেন মিসেস মিত্র,

মানে কোন যুগে ?'

আমি কিছু বলি না। উনিই বলেন আবার 'আপনি বোধহয় গত শতাব্দীতে পড়ে আছেন ভাই, কিছু মনে করবেন না। এখন ফ্রি মিক্সিং-এর যুগ। তা ছাড়া ওদের স্বাধীনতা দিতে হবে। স্বাধীনতা না দিয়ে ঘরের কোণে পুতুপুতু করে রেখে, দাবা খেলে আর ট্যাঁকে করে মিউজিয়াম-টিয়াম দেখিয়ে ছেলে মানুষ করবেন ভেবেছেন ? পিউয়ের বাবা কি বলেন জানেন ? 'মেয়ে যা চায় দাও, যা চায় দাও। ভগবানের ইচ্ছেয় অভাব তো কিছু নেই।' আসলে কি জানেন, অঙ্ক ইংরিজির দিদিমণিরা বড্ড কড়া হয়।' বলে হেসে ফেললেন মিসেস সরকার।

আমার কথার জবাব দেওয়া হল, আমাকে বেশ করে যাকে বলে 'ঠোকা' হল, আমি ছেলে মানুষ করতে পারবো না এই মর্মে সতর্কীকরণ করা হল, নিজেদের ঐশ্বর্য এবং আধুনিকতার ফিরিস্তি হল, কাজেই শেষ পর্যন্ত মিসেস সরকার আপাদমস্তক সন্তুষ্ট হয়েই বিদায় নিলেন।

মমতা, আসক্তি এসব ভালো জিনিস নয়। বিশেষত যে আমার ধরা-ছোঁয়ার বাইরে তার ওপর। কিন্তু আমি যে পিউকে, পিউদের ছন্দকে কখন নিজের অজান্তে ভালবেসে ফেলেছি ! তিলককে দেখো কী সুন্দর নিজের ঘরের জানলার ধারে বসে একমনে সিগারেট টেনে যাচ্ছে। নিজের ছেলেটি আর বউটি ছাড়া বিশ্বসংসার চেনে না। —'কে রে ? পিউ ? কে পিউ ? অ ! পি-উ ! তাই বল ! শাড়ি পরে তোকে যে চেনাই যাচ্ছে না।' এই হল তিলক, সরকারি আপিসের অফসর।

'রে রে ? পিউ এলি নাকি ? বাঃ বাঃ কী সুন্দর শাড়ি পরেছিস ! রোজ রোজ তাই বলে পরিস না। তুই যেমন ছোট্ট আছিস, ছোট্ট থাক !'

'বারে কাকিমণি আমি বুঝি চিরকালই ছোট্ট থাকব ? জানো আমার ষোল বছর বয়স হল !'

'তাই বুঝি ? ষো—লো ? বলিস কি ? এ যে বুড়ি দিদিমা হয়ে গেলি ? ষো—লো ?'—এই হল তিলকের বউ, মানে আমি, মানে অঙ্ক ইংরিজির দিদিমণি।

আমি আসক্ত, আমার মমত্ববোধ এসেছে পিউয়ের সম্পর্কে তাই আমার মাথার ভেতরে কে বসে বসে সাইরেন বাজায়। আমি চকিত হয়ে শুনি। ওই পিউ যাচ্ছে, সঙ্গে টুলটুল, সঙ্গে গৌতম।

বাদল শেষের এক অপরাহুবেলায় পিউয়ের মা মিসেস অঞ্জলি সরকার এসে আমার বসার ঘরের চৌকিতে ঝাঁপিয়ে পড়লেন। গলগল করে ঘাম বেরোচ্ছে। পাউডার ফুটে উঠেছে। চোখে আতঙ্ক।

আমি বললুম, 'কি হল ? কি হয়েছে ? একটু শরবৎ করে আনি।'

—'শরবৎ-টরবৎ থাক, মিসেস মিত্র, সর্বনাশ হয়েছে। আপনিই ভরসা।'

বিপদে শ্রীমধুসূদন শরণ জানি। আমি কিভাবে মিসেস সরকারের বিপদবারণ বিপত্তারণ হতে পারি বুঝলুম না।

'পিউ ওর ছোট কাকিমাকে কী বলেছে জানেন ?'

—'কী ?'

—'ও নাকি গৌতমকে ভালো ওঃ ভালোবাসে, বিয়ে করবে, উঃ বাবারি।'

—আমি বললুম, 'ছেলেমানুষ বলছে, বলতে দিন না।'

'না না। ও বলছে ও ছেলেমানুষ নয়। ওর সঙ্গে গৌতমের এক্ষুনি বিয়ে দিতে

হবে।'

'সে কি ? ওর তো এখনো আঠার হয়নি ?'

'আরে ওর দিদির তো পনেরয় বিয়ে দিয়েছিল ওর বাবা। ও বলছে ওসব আইন আছে আইন থাক, ওর সঙ্গে যত তাড়াতাড়ি সম্ভব গৌতমের বিয়ে দিতে হবে। নমিতা, আমি আঠারয় কেন ষোলতেও বিয়ে দিতে রাজি আছি, সে আমরা নিজে দেখে শুনে পছন্দ হলেই দেবো। তাই বলে গৌতম ?'

গৌতম ছেলেটি পিউদের যোগ স্কুলের বন্ধু। ওর চেয়ে বড়। কুড়ি একুশ হবে। কি পড়াশুনো করে জানি না। চাকরি-বাকরির স্তরে এখনও ওঠেনি যদ্দূর জানি। খুব সুদেহী। যোগব্যায়াম যারা করে, তারা জামা না খুললে তো দেখা যায় না তারা এত সুন্দর! আমি একবার গৌতমকে টিভি-তে দেখেছিলুম। অল বেঙ্গল যোগকুমার হয়েছিল। কিছু যোগাসনও করে দেখিয়েছিল। ভিকট্রিস্ট্যান্ডের ওপর যখন দাঁড়িয়েছিল তখন মনে হচ্ছিল কোনও গ্রীক ভাস্কর্য প্রাণ পেয়েছে। সেবারও তিলককে ডেকেছিলুম—'দেখে যাও, দেখে যাও কী সুন্দর।' মহা অনিচ্ছায় দাবা-বোর্ড ছেড়ে উঠে এসে তিলক একটু দেখল তারপর বলল, 'তুমি রেগ পার্ককে দেখেছো ?'

'কে সে ?'

'এক সময়ের মিঃ ইউনিভার্স। কোন বছর মনে করতে পারছি না।'

'আমি কি করে দেখব ?'

'তার কাছে দাঁড়াতে পারে না।'

এই সব লোকের সঙ্গে কথা চলে ? মোট কথা গৌতম একটি কালো অ্যাপলো। পিউ এখন একটা ষোল বছরের প্রাণবন্ত সুন্দর মেয়ে। পিউয়ের দোষ নেই।

মিসেস সরকার বললেন, 'কিছু বলুন মিসেস মিত্র ? কিছু তো বলুন ?' অসতর্ক মুহূর্তে উনি আমাকে নাম ধরে তুমি করে ডেকে ফেলেছিলেন। এখন আবার ফর্ম্যালিটির খোলসে ঢুকে পড়েছেন।

বললুম, 'গৌতম কী বলছে ? তার বাড়ির লোক ?'

'গৌতম কী বলছে তার বাড়ির লোক কী বলতে পারে এসব অবান্তর কথা আমি ভাবছি নাকি ? গৌতম তো একটা রাস্তার ছেলে। ওর বাবা কি করে জানি না। ছোটখাটো কিছু বোধহয়। আমাদের কত বড় বংশ বলুন তো। এসব কথা চিন্তা করা যায় ?'

'আমি জানতে চাইছিলুম গৌতমও কি পিউকে বিয়ে করতে এতটাই আগ্রহী ? ওর বাড়ির লোকে কিভাবে জিনিসটা নিতে পারেন ?'

'ওই ছোঁড়াই তো যোগের নাম করে ছেলেমানুষ মেয়েটাকে ভুলিয়েছে। ওরই তো দোষ। কি সব কম্পুটার-টার শেখে। এক কড়ার মুরোদ নেই। শিববাবুদের একতলায় ভাড়া থাকে। ও-ই তো যত নষ্টের গোড়া।'

গৌতমকে যতবার দেখেছি আমার ওকে খুব ভদ্র, সরল এবং সহজ মনে হয়েছে। মিসেস সরকার বললেন—'পিউকে আপনার কাছে পাঠিয়ে দেবো। খুব কাকিমণি কাকিমণি করে। আপনি ওকে একটু বুঝিয়ে বলুন মিসেস মিত্র! প্লী-জ।'

মিসেস সরকার চলে গেলেন।

পিউ এল। শনিবার দুপুরবেলায়। আমি চুল শ্যাম্পু করে পাখার তলায় শুকোচ্ছিলুম। বেল বাজল। খুলে দেখি পিউ। সবুজ রঙের একটা চুড়িদার পরা পিউ। কিন্তু পিউয়ের মুখে হাসি নেই। চোখ দুটো ভারাক্রান্ত। মুখে একটা বিস্ময়ের

ভাব। বললুম—'পিউ আয়।'

পিউ ঢুকতে ঢুকতে বলল—'মা তোমাকে সব বলেছে কাকিমণি, না ?'

'হ্যাঁ।'

'তুমিও কি আমাকে বকবে ? মারবে ?'

'কি বলছিস পিউ ?'

পিউ তার কামিজটা তুলে পিঠ দেখাল। একটা কালশিটে দাগ মেরুদণ্ড বরাবর। কোমরের ওপরের খানিকটা অংশ ফুলে উঠেছে। আমি শিউরে বললুম, 'একি ?'

পিউ বললে, 'কাকিমা জুতো দিয়ে পিটিয়েছে, আমি নাকি বংশের মুখে চুন কালি লেপেছি। আর মা একটা স্টীলের জলসুদ্ধ ঘটি ছুঁড়ে মেরেছিল। মুখে কিছু বলেনি।

আমি তাড়াতাড়ি ওকে ঘরে নিয়ে গিয়ে ওষুধ বার করছি, পিউ বলল,—'কাকিমণি, ওষুধ দিয়ে আমার মনের কালশিটে সারাতে পারবে ? আমার মনের ইনফ্ল্যামেশন, ব্যথা কমাতে পারবে ?'

পিউ বরাবরই পাকা-পাকা কথা কয়। আজ আমি অবাক হয়ে গেলুম। শুধু কথা নয়, কথার ধরনে। পিউ বলল—'কাকিমণি, আসলে ওষুধ দিয়ে তুমি তোমার মনের ঘাটা সারাতে চাইছ। আমারটা নিয়ে তোমার মাথাব্যথা নেই।'

বললুম, 'পিউ, কী বলছিস, ভালো করে বল আমি বুঝতে পারছি না।'

'কাকিমণি, সবাই আমাকে ভালোবাসছে এই ধারণাটাকে ভালোবাসে। ওষুধ দিলে ভালোবাসার সেই ধারণাটা তোমাদের শান্ত হবে। নিজেকে তোমরা বোঝাবে পিউয়ের পিঠে ব্যথা করছিল, আমি তো ওষুধ দিয়েছি। আমি তো আমার কর্তব্য করেছি। আচ্ছা কাকিমণি, মা কেন গৌতমের সঙ্গে আমার বিয়ে দিতে চাইছে না ?'

পিউ আমার মুখের দিকে বড় বড় চোখ মেলে চাইল। চোখে না-বোঝার বিপুল বিস্ময়।

'কেন বলো তো ? আমি ভেবেছিলুম মা-ই আগে অ্যাপ্রুভ করবে, কাকিমারা ঠাকুমা তারপরে। সবশেষে বাবা আর দাদু।'

'তুই কেন এমন ভেবেছিলি পিউ ?'

'মানুষের হাব-ভাব পছন্দ-অপছন্দ দেখে একটা ধারণা হয় না ? এতদিন ধরে আমি আমার বাড়ির লোকদের একটুও বুঝতে পারিনি, এটা কি করে হয় কাকিমণি ! ছোটকাকিমা, যে নিজের মেয়ে নেই বলে, অর্ধেক গয়না আমাকে দিয়ে দিয়েছে সেই ছোটকাকিমা, আমার এতটুকু জ্বর হলে যে সারাক্ষণ জলপাটি নিয়ে বসে থাকে সেই ছোটকাকিমা আমায় জুতো মারল !'

আমি কী বলব ? কী করে বলব ? অথচ বলতেই হবে। নইলে আমার চোখের সামনে এই সুন্দর ফুলটা শুকিয়ে যাবে। বললুম—'পিউ, মানুষ অনেক সময়ে ভালোবেসেও মারে, শাসন করে, উল্টো আচরণ করে, তার মানে এই নয় যে তোর মা-কাকিমা তোকে ভালোবাসেন না।'

পিউ বলল, 'জুতোতে অনেক সময়ে কাঁটা উঠে থাকে। ফুটলে শিওর ধনুষ্টঙ্কার। কাকি তো একবারও দেখল না আমার পিঠে কাঁটা ফুটেছে কি না, কাকি শাসন করছে বলে মা তো তেড়ে এল না ! মা শাসন করছে বলে কাকিও তো তেড়ে এল না কাকিমণি ! ওরা কি তা হলে অন্য কোনও পিউকে ভালোবাসে ? যাকে আমি চিনি না ?'

আমি বললুম, 'পিউ তুই গৌতমকে বিয়ে করতে চাইছিস। বেশ তো, তোর বয়সটা

হোক, গৌতম পাশ-টাশ করে চাকরি করুক। তারপর বিয়ে করবি। তাড়া করছিস কেন?'

তখন পিউ বড় অদ্ভুত কথা বলল। বলল, 'কাকিমণি আমার মায়ের, মানে দাদুর অনেক লাখ টাকার সম্পত্তি। সমস্ত আমাদের দু বোনের নামে। এ আমি ছোট্ট থেকে শুনে আসছি। আজকালকার যা দিনকাল তাতে গৌতমের মতো সাধারণ ছেলের দাঁড়ানোর বলতে গেলে কোনও সম্ভাবনা নেই। আমার অনেক টাকা আছে, গৌতমের খাটবার শক্তি আছে, ইচ্ছে আছে। এই টাকাটা দিয়ে যদি একটা কম্পুটার সেন্টার খোলা যায়, তা হলেই গৌতম দাঁড়িয়ে যাবে। আমাদের কোনও অভাব থাকবে না। ব্যাপারটা যত তাড়াতাড়ি হয়, ততই ভাল না?' মনে মনে বললুম, 'সর্বনাশ'। মুখে বললুম—'আইডিয়াটা কার? গৌতমের?'

পিউ বলল, 'গৌতমের তো বটেই। ও শো করে করে এখন টাকা জমাচ্ছে। তবে ও আমার টাকার কথা জানে না। আমি কিচ্ছু বলিনি। একেবারে অবাক করে দোব।'

স্বস্তির নিশ্বাস ফেললুম। পিউ বলল—'কাকিমণি সব্বাইকেই ডাক্তার, এঞ্জিনিয়ার, প্রোফেসর বিয়ে করতে হবে কেন? গৌতমকে আমি প্রাণের চেয়েও ভালোবাসি। গৌতমও আমাকে প্রাণের চেয়েও ভালোবাসে...' বলতে বলতে এতক্ষণে পিউ কেঁদে ফেলল। তারপর বলল, 'কাকিমণি, তুমি মা-দের একটু বোঝাও। গৌতমকে ছাড়া আমি বাঁচব না।'

পিউ পিউয়ের মা দুজনেই আমাকে বলে গেল অপর পক্ষকে বোঝাতে। ওদের বাড়ি আমি পারতপক্ষে যাই না। গেলুম। মিসেস সরকার বললেন, 'বুঝিয়েছেন? আশার কিছু আছে?'

বললুম, 'আঠার বছর বয়স পর্যন্ত অপেক্ষা করতে ও বোধহয় রাজি হয়ে যাবে। তবে বিয়ে গৌতমকেই করবে। আর মিসেস সরকার, ছেলেটি তো ভালোই। বয়স খুব অল্প, এখন থেকেই তো বলা যায় না ভবিষ্যতে কে কী দাঁড়াবে। অত সুন্দর স্বাস্থ্য, সুন্দর চেহারা, খাটিয়ে, বুদ্ধিমান, মানুষ হিসেবে ভালো, বাকিটুকু তো ওকে আপনারাই গড়েপিটে নিতে পারেন। পিউয়ের যখন এত পছন্দ!'

'কী বললেন?' প্রায় বাঘিনীর মতো গর্জন করে উঠলেন মিসেস সরকার। 'আপনাকে কেউ গৌতমের হয়ে সালিশি করতে ডাকেনি মিসেস মিত্র। আপনি আর বংশমর্যাদার কী বুঝবেন, আপনাকে কিছু বলাই আমার ভুল হয়েছিল।'

আস্তে আস্তে পিউয়ের বাড়ি থেকে বেরিয়ে এসেছি। সত্যি কী ভুল! আমি নিম্ন মধ্যবিত্ত বাড়ির মেয়ে। আমি, আমার মা, আমার বোন, বাড়ির সবাই চাকরি করতুম, পড়াশোনা করতুম। আমার মা আমার সঙ্গে স্কুল ফাইনাল, বি. এ., এম. এ. পাশ করেছেন, এখনও তিনি একটা স্কুলের অ্যাসিস্ট্যান্ট হেড-মিসট্রেস। আমার ছোট বোন বেসরকারি ফার্মে স্টেনো টাইপিস্টের কাজ করে, আমি স্কুলে পড়াই, আমার শ্বশুরবাড়িও এমনি কারুর কস্মিনকালেও কোনও জমিজমা, উত্তরাধিকারসূত্রে পাওয়া টাকাকড়ি ছিল না। যে যেমন পেয়েছে লেখাপড়া করেছে, কোনও না কোনও ভদ্র চাকরিতে ঢুকে গেছে। বংশমর্যাদা তখনই হয় যখন অন্যের জমানো টাকা-পয়সা খরচ করবার অধিকার বর্তায়।

আমি আর পিউদের বাড়ি যাইনি। কিন্তু আমি মহা ভুল করেছিলাম। পিউ ঠিকই বলেছিল—আমরা আসলে ভালোবাসি না। ভালবাসি এই অহঙ্কারটা করতে ভালোবাসি। টুলটুল একদিন আতঙ্কিত মুখে এসে বলল, 'নমিতাদি, পিউকে ওরা ঘরে বন্ধ

করে রেখেছে। বেরোতে দেয় না। ও খাচ্ছে না। ওর বাবা বলেছে, তেমন অবস্থা হলে স্যালাইন দেওয়া হবে।'

একদিন গৌতম স্বয়ং এল, কাতরগলায় বলল, 'নমিতাদি আপনি পিউকে বাঁচান, আমি কথা দিচ্ছি আমি চলে যাবো, অনেক দূরে চলে যাবো। ওর বাবা, কাকারা ওর ওপর অকথ্য অত্যাচার করছেন। চুলের মুঠি ধরে মেঝেয় ফেলে, বুট দিয়ে—উঃ' গৌতম কেঁদে ফেলল। আমি কোনরকমে চোখের জল চেপে কঠোর গলায় বললুম, 'গৌতম, তোমার তো কুড়ি একুশ বছর বয়স হয়েছে, কিছু বোঝো। বড়লোকের মেয়ের সঙ্গে প্রেম করার সময়ে এসব মনে ছিল না ?'

গৌতম ধরাগলায় মুখ নিচু করে বলল—'বিশ্বাস করুন নমিতাদি, কিভাবে ইনভলভড হয়ে গেলুম আমি জানি না। অনেকবার নিজেকে সরিয়ে নেবার চেষ্টা করেছি। পারিনি। কিন্তু এই পরিস্থিতি যে হতে পারে, ওঁরা যে পিউকে এমনিভাবে মারবেন, অত্যাচার করবেন তা আমার স্বপ্নেও জানা ছিল না। ওঁরা এত লিবার‍্যাল। মেলামেশা করা, ছবি-টবি দেখা, কোনও ব্যাপারেই তো ওঁদের কনজারভেটিভ বলে মনে হয়নি। তা ছাড়া পিউকে ওঁরা এত ভালোবাসেন !'

ওই একটা কথাতেই এসেই সব ঠেকে যাচ্ছে। ভালোবাসা। ভালোবাসা কী ? আমি তিলককে সব বললুম, অনুরোধ করলুম—'চলো, আমরা দুজনে মিলে যাই। তা হলে হয়ত একটু ওজন দেবে।'

তিলক বলল, 'খেপেছো ? অযাচিত উপদেশ দিতে মহাজনরা বারণ করে গেছেন। জানো না ? পরের ব্যাপারে নাক গলানোর অভ্যেসটা তোমার বিপজ্জনক। ওটা বন্ধ করো। ওরা শুধু অপমান করে পথ দেখিয়ে দেবে পানু সরকারকে আমি খুব ভালো করে চিনি।'

আমার বুকের মধ্যেটা ফাটতে লাগল। আমি মাথা কুটতে লাগলুম। কিন্তু আমার অহঙ্কার, আমার স্বামী, আর মহাজনবাক্য আমায় যেতে দিল না। অনেক রাত্তিরে যেন শুনলুম—পিউ ডাকছে, 'কাকিমণি, কাকিমণি, দরজা খোলো', সর্বাঙ্গে কালশিটে পড়া আলুথালু পিউ, মুখটা এমন ফুলেছে যে চেনা যায় না। ছুটে গিয়ে দরজা খুলে দিয়ে বুকের মধ্যে টেনে নিলুম—'আয়, পিউ, আয় মা, আমি তোর সব ব্যথা সারিয়ে দেবো।' তারপরেই ঘুম ভেঙে গেল। তিলক আমাকে ঝাঁকাচ্ছে।—'ঘুমিয়ে ঘুমিয়ে বাচ্চা মেয়ের মতো—কাঁদছো কেন ? আচ্ছা তো !'

তখনও ঘুমের ঘোর যায়নি। কী করে তিলককে বোঝাই। মানুষের বয়স বাড়ে, তার অনুভূতির বয়স সব সময়ে বাড়ে না। ফুঁপিয়ে ফুঁপিয়ে ঘুমোতে লাগলুম।

ভোররাতে সত্যিকার দরজা ঠেলাঠেলিতে সবাইকার ঘুম ভেঙে গেল। আমার বাড়ি, তার পাশের বাড়ি, তার পাশের বাড়ি, গোটা পাড়া। গোটা পাড়া ভেঙে পড়েছে উনচল্লিশ নম্বরের দরজায়। পিউ জ্বলছে। সে বন্ধ ছিল। দফায় দফায় তার প্রিয়জনেরা থার্ড ডিগ্রি প্রয়োগ করেছে। কিল, চড়, লাথি, চোরের ঠ্যাঙানি, বাড়ির একমাত্র প্রিয়তম মেয়েটির ওপর। যতক্ষণ না তার নরম শরীরে মনে কালশিটের দাগ পড়ে যায়, যতক্ষণ না থেঁতলে যায় তার এতদিনের আদরে গড়া জীবন্ত মনটা, যতক্ষণ না সে মৃত্যু ছাড়া আর কিছুতে পরিত্রাণ দেখতে না পায়। সে কখনও কখনও বাথরুমে যাবার জন্য ছাড়া পেত, কখন কেরোসিন জোগাড় করে রেখেছে, কেউ জানে না, হয়ত তেমন করে জানবার চেষ্টাও করেনি। তার পরে পরিত্রাণ নেই দেখতে পেয়ে বুঝতে পেরে পিউ এখন জ্বলে

যাচ্ছে।

দরজা বন্ধ। জানলা দিয়ে ঘরের ভেতরে লকলকে শিখা দেখা যাচ্ছে। কিন্তু কোনও আওয়াজ নয়। দরজা জানলা ভেঙে যখন ভেতরে পৌঁছনো গেল, যখন দমকলের ঘণ্টা সমস্ত পাড়া চকিত করে ছুটে এল তখন পিউ একটা শুকনো কালো কাঠকয়লার লম্বাটে টুকরো মতো হয়ে গেছে।

পিউয়ের মা কাকিমা অজ্ঞান হয়ে গেছে আতঙ্কে। বাবা কাকারা ছোটাছুটি করছে। ছেলেগুলোকে পাশের বাড়ি নিয়ে যাওয়া হচ্ছে। এমন সময়ে শুনতে পেলুম গৌতমও জ্বলছে। বাঃ কেমন সুন্দর পরিসমাপ্তি। দি এন্ড।

এই নমিতাদি শুনেছিলুম কপাল ঠুকতে ঠুকতে নিজের মাথাটাই ভেঙে ফেলেছিলেন। স্বামী তিলকনাথ মিত্রকে তিনি কাছে ঘেঁসতে দিচ্ছিলেন না। ছেলে এসে—মায়ের ওপর ঝাঁপিয়ে পড়তে তিনি অবশেষে রক্তাক্ত মাথায় অজ্ঞান হয়ে যান।

গল্প নয়। এটা সত্য ঘটনা। এই সমাজ যখন তার একচক্ষু ভোগসর্বস্বতার আগুনে ছোট ছোট নিষ্পাপ কিশোর-কিশোরীদের এমনি করে পুড়িয়ে মারে তখন কোনও গল্পকার তাঁর শিল্পকৃতির গজদন্তমিনারে বসে ফর্ম আগে না বিষয় আগে এই চিরন্তন নান্দনিক তর্কে নিজেকে নিযুক্ত রাখতে পারেন না। তাঁকে তখন উপন্যাস, ছোটগল্প, রম্যরচনা, কবিতা সমস্ত লণ্ডভণ্ড করে পাগলের মতো ছুটে বেরিয়ে আসতে হবেই। পিউরা যে জ্বলছে!

# পরভৃৎ

কুল্লে দেড়খানা ঘর। এক চিলতে বারান্দা, ধুলো বাঁচাতে টিনের আড়াল দেওয়া। রাস্তার একেবারে ওপরে তো ! একফালি রান্নাঘর। দেয়াল থেকে আস্তর খসছে দিনভর রাতভর, সে নতুন চুন করালেও খসে। মিস্তিরি বলে নোনা ধরেছে কি না বাবু, গঙ্গার এতো কাছে ! তা ছাড়াও বাড়ি যে করেছিল সেই কনট্রাকটর বাজে মাল দিয়েছিল। ইঁট বদলালে তবে যদি কিছু হয়। যা অসম্ভব সুতরাং তা অসম্ভবই। সারা দিন রাত যখন তখনই গেল গেল রব।

'ওগো শীগগীরই এসো।'

'কি ব্যাপার ? কি হল ?'

'ভাতের হাঁড়িতে পড়ে গেল।'

'ভাতের হাঁড়িতে পড়ে গেল, বাঃ চমৎকার, আমি তবে না খেয়ে আপিস যাই !'

কাঁচুমাচু মুখ এবার আস্তে আস্তে আক্রমণাত্মক হয়ে ওঠে। 'কবে থেকে যে বলছি ওপরটা ফেঁপেছে ভেঙে দাও, ভেঙে দিয়ে যাও, শুনেছো ?'

'এরকম যখন এখন-তখন অবস্থা হয়ে আছে তখন রান্নাগুলো ঢাকা দিয়ে করতে পারো তো !'

'ফ্যান উথলোচ্ছে, ঢাকা দেবো ? তুমিই রান্নাটা করো তা হলে।'

'হ্যাঁ ওইটেই বাকি আছে।'

এক খাবলা তেল মাথায় চড়িয়ে গামছা কাঁধে বাবু তারাপদ সেন মহাশয় লম্বা লম্বা পায়ে বাথরুমের গোঁসা ঘরের দিকে চলে যেতে থাকেন। সেদিকে আড়চোখে তাকিয়ে ভাতের হাঁড়ি থেকে লম্বা লম্বা চুনের শক্ত ফালি তুলে ফেলতে থাকেন মিসেস রমলা সেন। হাঁড়ি নামিয়ে টাটকা গরম জল বসান, গরম জল ভাতে ফেলে এবার ফ্যান গালতে থাকেন, 'যা বালি ভেসে ভেসে বেরিয়ে যা, যা বাবা চুন এতো করে জল ঢেলেছি বেরিয়ে যা।'

পিঁড়ি পেতে তারাপদবাবু বসলে ধবধবে ভাত ধরে দিয়ে, মাছের ঝোল সাঁৎলাতে ভীষণ ব্যস্ত হয়ে পড়েন গিন্নি।

তারাপদবাবু বলেন, 'বাঃ ভাতগুলো আজ বেশ চুনকাম হয়েছে। ফর্সা কাচা ভাত খাবার কপাল আজ আমার। খেয়ে দেয়ে মাঝ-আপিসে মেডিক্যাল কলেজ হয়ে নিমতলা।'

সাঁৎলানো ঝোলে জিরে-ফোড়নের সুগন্ধ ভাসছে। বাটি পাতের পাশে বসিয়ে দিয়ে মিসেস বললেন, 'অ্যামবুলেন্সটা বাড়ি ঘুরিয়ে নিয়ে যেতে বোলো। তোমাকে যদি যেতে

হয় তো আমাকেও হবে।'

এই সমস্ত নিত্য-নৈমিত্তিক নাটকের অনেকটাই মঞ্জু জানে না। তার ভোরের কলেজ। ফিরতে বেশির ভাগ দিনই এগার সাড়ে এগার। তার অনেক আগেই বাপ খেয়ে দেয়ে পগার পার। খেতে বসে মা-মেয়ে, বেলা একটা। মঞ্জু বলে, 'মা, আমার ভাত আলাদা কেন ?'

'গোপালের মা চাইল কিনা, খানিকটা দিয়ে দিয়েছি, একটু কম পড়ে গেছে তাই।'

'গোপালের মা চাইল ? কোন দিন তো চায় না ? কই দেখি, ওই তো হাঁড়িতে যথেষ্ট ভাত !'

'ওটা রাতের জন্যে রেখে দিয়েছি। তুই যে বাসমতী ভালোবাসিস !'

'একবার বলছো গোপালের মা চাইল, একবার বলছো রাতের জন্যে রেখে দিয়েছো। আবার বলছ, আমি বাসমতী ভালোবাসি। কোনটা সত্যি গো মা !'

'সবগুলো সত্যি !' মা ঝংকার দিয়ে ওঠে, 'নে এখন খা তো !'

নিজের পাত থেকে এক খাবলা মায়ের পাতে তুলে দিয়ে মঞ্জু বলে, 'তা হলে দুজনে মিলেমিশে খাই।'

হাঁ-হাঁ করে নিজের পাত ঢাকে রমলা-মা। আসলে সেই যে সেন মহাশয় টুকে দিয়ে গেছেন আপিস হয়ে মেডিক্যাল কলেজ, মেডিক্যাল কলেজ হয়ে নিমতলা ! চুনপড়া ভাত কিছুতেই মেয়েকে ধরে দিতে পারেনি। যদি কিছু হয় ! নিজেদের বেলায় ঝুঁকি নেওয়া যায়। নিতে হচ্ছে। ছোট সংসার, দুজনেরই হিসেব-বাতিক পরিচ্ছন্নতা বাতিক। তাই চলছে। এটা নেই সেটা নেই প্রকট হচ্ছে না, নইলে কি যে হত বলা যায় না। কিন্তু মেয়ে একমাত্র মেয়ে, তার বেলা হিসেব শিথিল, পরিচ্ছন্নতার বাতিক আরও কড়া। মঞ্জু বুঝতে পারে কোথাও একটা গোলমাল হয়েছে। কিন্তু কিসের গোলমাল ধরতে পারে না। তার মাথায় এখন সলিড জোমেট্রি ঘুরছে। সে কোনমতে খেয়ে উঠে পড়ে।

মা হাঁফ ছেড়ে বাঁচে। তার এখন হেঁশেল তোলা, কাপড় মেলা ঘর-গুছোনো হাজারো কাজ বাকি। সব করে সে একটু নিশ্চিন্তে জিরোতে চায়। মঞ্জু এখন খেয়ে দেয়ে একটু বিশ্রাম করুক, ঘুমিয়ে নিক, নইলে চোখের তলায় কালি পড়বে। মুখ চুপসে যাবে। তার চেয়ে তার মা বেশি বিউটি-কনশাস। এই বেসম মাখ, মুখে সাবান দিসনি, এই ঝামা দিয়ে পা ঘসে ফেল। এই চুল আঁচড়া, একশো বার গুনে গুনে চিরুনি চালাবি। হপ্তায় দুবার করে মাথা ঘষ। রিঠের জল করে রেখেছি। কেশুত, মহাভৃঙ্গরাজ, আমলা দিয়ে তেল করা আছে। মাখ্।

—'উঃ, এতো তুমি জানলে কোথায় মা ?'

—'একটু চোখ কান মেলে থাকলে তুইও জানতে পারতিস !'

—'তা নিজে করো না।'

নিজের মাথার পাতলা চুলের বিনুনিটাকে দু-একবার চাপড়ে রমলা-মা বলে, 'ধুৎ !' আড়চোখে মেয়ের পিঠ ভর্তি ঢেউখেলানো কেশ কলাপের দিকে চায়, মসৃণ কাঞ্চনবর্ণ মুখশ্রীর দিকে চায়, ফোটা ফুলের মতো আঙুলের গোছার দিকে চায়, চোখ দিয়ে স্নেহ গর্ব গলতে থাকে, মনে মনে বলে —'আমার কি ওই রকম !'

মেয়ে যখন বাড়ি থাকে না, কোচিঙে যায় কি কোনও বন্ধুর বাড়ি বেড়াতে যায়, স্বামী-স্ত্রীতে গোপন সভা বসে অনেক সময়। রমলা বলে, 'সত্যি, ও ওরকম হল কি করে বলো তো !'

রোগা বুক ফুলিয়ে তারাপদ বলে, 'হুঁ হুঁ বাবা। এ শর্মার যৌবনের চেহারাটা ভুলে যাচ্ছো !'

মুখ বেঁকিয়ে রমলা বলে, 'আহা হা হা, কী চেহারা, কী চেহারা। দিদিরা সব বললে রাজপুত্তুর বর এসেছে! দেখে আয়। তা চুপি চুপি বারান্দা দিয়ে দেখি, খ্যাংরা কাঠির মাথায় আলুর দম।'

—'আর রংটা ? রংটা ?' হাঁ হাঁ করে ওঠেন তারাপদ।

—'এখন কেউ বলবে ? এখানে কালো ছোপ, ওখানে কালো ছোপ।'

—'আহা ছিল তো !'

—'ঠিক আছে, ঠিক আছে, রঙ যেন ছিল, কিন্তু সরস্বতীর মতো অমন মুখশ্রী !'

—'সরস্বতী নয়, সরস্বতী নয়, মেরিলিন মনরো !'

—'নিজের মেয়ের সঙ্গে ওই সব মুখপুড়ি হতচ্ছাড়িদের তুলনা করতে লজ্জা করে না ?'

—'ফ্যাক্ট ইজ ফ্যাক্ট। যে দেখে সেই বলে, চোখ দুটো অবিকল মেরিলিন মনরোর মতো, ইয়ংরা বলছে, কুচোরা বলেছে, আমি বললেই দোষ হয়ে গেল ?'

—জ্বলজ্বলে চোখে সেনমহাশয় বলতে থাকেন—'মেরিলিনের মতো চোখ বলেই তো আর ও মেরিলিন হয়ে যাচ্ছে না ? ইকনমিক্স অনার্স নিয়ে পাস করতে যাচ্ছে। এম. এ. পড়বে, এম. বি. এ. পড়বে। বিজনেস এগজিকিউটিভ হয়ে ঢুকবে ইয়াব্বড় কোম্পানিতে, তখন এই বাড়ির ইঁট শুদ্ধু পাল্টে ফেলব। দোতলা তুলব। ম্যাগাজিন দেখে ঘর সাজাবো। তুমি গোলাপি রঙের হাউস কোট পরে এ-ঘর ও-ঘর করবে।'

—'আহা হা হা, গোলাপি রঙের হাউস কোট পরে এ-ঘর ও-ঘর করবে ! অল্প বয়সে পর্যন্ত কোনদিন যে কালো বলে গোলাপি লাল পরতে দিলে না ? এখন মাথায় টাক, হাতে পায়ে শির জেগেছে, এখন গোলাপি হাউস-কোট। তুমি পরো গে যাও !'

বলেই রমলা স্বামীকে গোলাপি হাউস-কোট পরা কল্পনা করে হাসতে হাসতে গড়িয়ে পড়ে।

স্বামী-স্ত্রী মিলে দুটি সমকেন্দ্রিক বৃত্ত তৈরি করেছে। কেন্দ্র হল মঞ্জু। মঞ্জুকে ঘিরে দুজনে পাক খাচ্ছে। ভাত-রুটি, মাছ-মাংস, ফল দুধ, সুষম খাদ্য, ব্যায়াম গান, রূপচর্চা, পোশাক-পরিচ্ছদ—মা। বই খাতা, রাত হলে কোচিং থেকে গানের ক্লাস থেকে, বন্ধুর বাড়ির নিমন্ত্রণ থেকে নিয়ে আসা, অনেক সময়ে দিয়ে আসা, কেনা-কাটি, ছোটাছুটি, ডাক্তার-বদ্যি-বাবা। ছোট বৃত্ত বড় বৃত্ত কেন্দ্রবিন্দুটিকে ঘিরে পাক খাচ্ছে। পাক খাচ্ছে মহা আনন্দে। ক্লান্তি নেই, বিরক্তি নেই। সবটাই যেন ভারি আনন্দের। সৃষ্টির আনন্দ, তৈরি করার আনন্দ। আরও আনন্দ এই জন্য যে পরিশ্রমের ফলাফলটা হাতে হাতে পাওয়া যায়। মায়ের যত্নে মঞ্জু আপাদমস্তক সুছন্দ, সুচারু, সু-স্বাস্থ্যবতী। গালে তার লালের আভা। চোখের দৃষ্টি স্বচ্ছ, পরিষ্কার। বন্ধুর বাড়ি বিয়ের নিমন্ত্রণে যাবার সময়ে মা তার একখানা বিয়ের সময়কার সাদা টিসু বেনারসী বার করে দেয়, মাথায় সাদা চন্দ্রমল্লিকা, গলায় ঝুটো মুক্তোর লম্বা হার। মার মার কাট কাট পড়ে যায়। মঞ্জু বাড়ি ফিরে এসে বিরক্ত মুখে বলে—'মা প্লীজ, তুমি আর আমাকে এতো সাজিও না।'

মা বলে, 'এর থেকে কম সাজ আর কিসে হয় আমি তো জানি না খুকু !'

সত্যিই ! মেয়ে মালাটা তুলে পরখ করে, শাড়ির আঁচলটা ঘুরিয়ে দেখে, তারপর হেসে ফেলে। তারপর বলে—'মা তোমার রুচিটা দারুণ, এতো আর্টিস্টিক এতো আধুনিক।

সায়ন্তনীর মা তো কলেজের প্রোফেসর, উনি বলছিলেন সাদা পরেছিস কেন ! অথচ...'

—'বল, থামলি কেন ?'

মঞ্জু লজ্জা পেয়ে যায়। মা জোর করে, 'বলই না কি বলবি।'

—'কী আর বলব, সব চোখ আমার দিকে, কনেকে কেউ দেখছে না। সবাই আমাকে। আসলে তোমার পছন্দটা...।'

রমলা বলে, 'তোকে কিন্তু আমরা পছন্দ করে আনিনি খুকু।'

—'ধ্যার, কি যে বলো !'

—'না রে, সত্যিই একেক সময় সন্দেহ হয়, হাসপাতালে বদল হয়ে আসিসনি তো !'

মঞ্জু মাকে জড়িয়ে ধরে, চোখ ভর্তি জল। —'মা, এমন করে বললে আমার কেমন ভয় করে, কষ্ট হয় মা !'

মা মেয়ের গালে চুমো খেয়ে বলে—'তা না। কখনোই না। তোর চলাফেরার আড়ালে তোর বাবা আর ঠাকুমা উঁকি মারেন। তোর দিদিমার হাতগুলো ছিল এমনি আ-ফোটা পদ্মের মতো। খুকু, আমার মাসী তাঁকে তুই দেখিসনি, তোর চুলগুলো যেন সেই কনে মাসীমার মতো। তুই ঘুরিস ফিরিস, তোর চোখের চাওয়াব ঠোঁটের ভঙ্গিতে নাকের আদলে যেন আমার অনেক দিনের অনেক ভালো লাগা মানুষের স্মৃতি জড়িয়ে আছে। আসলে খুকু, তুই ইচ্ছে হয়ে ছিলি মনের মাঝারে। ভগবান আমার সেই ইচ্ছেকে সম্মান দিয়েছেন। সাধারণত তো তা দ্যান না !'

বাবা বাইরে থেকে ব্যস্ত হয়ে বলে—'কই, তোমাদের হল ? মঞ্জু তোর নোটসগুলো জেরক্স করে এনেছি, আর এই নে তোর মাইক্রো-টিপ পেন।'

মা বলল —'ভিটামিন বি-কমপ্লেক্স ?'

—'এনেছি গো এনেছি !'

—'এনে থাকলে তোমরা খাও। মা খাও, বাবা খাও।' মঞ্জু খুব রাগ রাগ মুখে বলে। —'আমার আর ভিটামিনের দরকার নেই।'

মেয়ের দিকে এক পলক তাকিয়ে তারাপদবাবু বুঝতে পারেন সত্যিই মেয়ে ঠিকই বলেছে। কোনও প্রসাধন ছাড়াই যার গাল ঠোঁট এমন টুকটুক করে, চোখ যার অমন পরিষ্কার জলের মতো স্বচ্ছ, অমন সতেজ চলাফেরা, ভিটামিন তার আপাতত না হলেও চলবে।

বরং রমলা ! কালো ঠিকই। কিন্তু শ্রীময়ী ছিল তো ! মোটাসোটা হয়েছে ঠিকই। শরীরে কোনও রোগবালাইও নেই। কিন্তু শ্রীটা যেন একদম চলে যাচ্ছে। ভিটামিন কয়েক শিশি খেলে কী...।

সুদক্ষিণার মা এসেছেন। সুদক্ষিণা মঞ্জুর ঘনিষ্ঠতম বন্ধু। অ্যামবাসাডরটা গলি জুড়ে দাঁড়িয়ে আছে। সুদক্ষিণা নামল, সুদক্ষিণার মা নামলেন, সুগন্ধে ঘর ভরে গেল। সুদক্ষিণার মা সুজাতা একহাতে সুদক্ষিণাকে মঞ্জুর দিকে ঠেলে দিয়ে আরেক হাতে রমলাকে বেড়ে ধরলেন।

—'কি দিদি, বোন কি দিদির বাড়ি আসবে না ?'

—'ওমা, সে কি, সে কি। নিশ্চয়ই আসবেন। আসুন। আসুন।'

—'আপনার চোখ দেখলেই বোঝা যাচ্ছে আপনি একেবারে অবাক হয়ে গেছেন।'

তা তো রমলা যেতেই পারেন। কলেজে ঢুকে অবধি শুনছেন সুদক্ষিণা, সুদক্ষিণা। —সুদক্ষিণার মাও শুনছেন। আজ নেমন্তন্ন, কাল ডে স্পেন্ড করতে যাবে,

মানে সারাদিন থাকবে, খাবে, পড়াশুনো করবে, গলির মোড়ে ছেড়ে দিয়ে যাবে সুদক্ষিণাদের গাড়ি। কিন্তু দুজনকেই এই প্রথম দেখলেন।

—'চা খাবেন তো?'

—'নিশ্চয়ই। টা-ও খাব, যদি দ্যান।'

সুন্দর করে চা করে দিলো রমলা। কৌটো থেকে কুচো নিমকি। খাওয়া-দাওয়া, অনেক সুখদুঃখের গল্প হল।

সুজাতা বললেন—'সুখবরটা দিই তা হলে আপনাকে।'

—'কিসের সুখবর? মেয়ের বিয়ে নাকি?'

—'ঠিক ধরেছেন দিদি, তবে আমার মেয়ে নয়, আপনার।'

—'আমার মেয়ের? বিয়ে?·খুকু বিয়ে করেছে?'

—'স্‌স্‌স্‌, কী থেকে কী ভেবে ফেলছেন, মেয়ে আপনার তেমন নয়।'

যাক তবু ভালো, রমলার এমন বুক টিপ টিপ করছে যে মনে হচ্ছে ঘড়ির আওয়াজের মতো সে শব্দও সবাই শুনতে পাচ্ছে।

—'আরে বাবা, আপনার মেয়ে বিয়ে করেনি। করবেও না। আপনি দেবেন। একটা খুব ভালো সম্বন্ধ আছে।'

স্বস্তির নিশ্বাস ফেলে রমলা বললো—'আমরা এখন মেয়ের বিয়ে দোব না ভাই। ও পড়াশোনা করছে, গান শিখছে, করুক, শিখুক, নিজের পায়ে দাঁড়াক। তারপরে ভাবা যাবে। ভালো সম্বন্ধ তো ওর কথা ফোটার বয়স থেকেই আসছে!'

—'তা তো আসবেই। মেয়ে আপনার যা সুন্দরী। কিন্তু এখানে তো দিদি না করতে পারছেন না।'

সুজাতা হাত ব্যাগ খুললেন। একটা অ্যালবাম খুলে রমলার সামনে মেলে ধরলেন, পাতায় পাতায় ছবি।

'এই যে দেখছেন এইটি পাত্র। [রমলা : ভালো চেহারা]। আমার দাদার একমাত্র ছেলে। [রমলা : বাঃ বেশ ভালো]। প্রেসিডেন্টস গোল্ড মেডেল পাওয়া ছেলে। জীবনে কোনদিন সেকেন্ড স্ট্যান্ড করেনি। [রমলা : তা আমার কি]! রঙিন ছবি, চেহারা, রঙ, স্বাস্থ্য সবই ভালো করে দেখে নিন। [রমলা : দেখার দরকার নেই] আপনার অমন সুন্দর মেয়ে, যার তার সঙ্গে তো মানাবে না। [মানাবে না-ই তো] এম আই টি থেকে ডক্টরেট করে ফিরে এসেছে, এখন ব্যাঙ্গালোরে পোস্টেড। [সর্বনাশা] দেশে থাকতে চায় [বাঃ] বাবা, মানে আমার দাদা চার পুরুষে ডাক্তার। কার্ডিওলজিস্ট ডাঃ মণীশ রায়ের নাম শুনেছেন তো! রমলা : 'শুনিনি, না, না শুনেছি শুনেছি মনে হচ্ছে! দাদার মেয়ে বড়, বিয়ে হয়ে গেছে কানাডায় থাকে। [রমলা : থাকুক গে না।] বউদিও ডাক্তার। [বেশ, বেশ]—কি হল আপনি যে কিছুই বলছেন না! আমি একদফা কাগজপত্র দিয়ে যাচ্ছি, আপনারা খোঁজখবর করুন।'

কাগজপত্রের সুদৃশ্য ফাইল বার করে সামনে রাখলেন সুজাতা, 'আমার ভাইপো বলে বলছি না, অমন চরিত্রবান, সোবার ছেলে এ যুগে চট করে পাবেন না।'

—'না, না, সে কথা নয়', রমলা তাড়াতাড়ি বলল—'আপনার ভাইপো, ভাইয়ের ফ্যামিলি সবই খুব ভালো। কিন্তু আমরা তো এখন ওকে পড়াবো। বিয়ে পরে। নিজের পায়ে দাঁড়াক। রোজগারপাতি করুক।'

সুজাতা হেসে বললেন—'কী পড়াবেন ওকে? বি. এসসি? এম. এসসি? পি-এইচ ডি

করবে ? বাইরে যাবে ?—ওঁরা সব করাবেন। ও থাকবে বাড়ির মেয়ের মতো। যতদূর খুশি পড়বে, যত ইচ্ছে গান শিখবে বড় বড় ওস্তাদ রেখে, বাইরে যেতে ইচ্ছে হলে যাবে। যা ইচ্ছে। ওঁরা নিজেরাই আসবেন। এসে আপনাকে বলবেন সব। আসল কথা, দীপঙ্করের বিয়েতে মঞ্জুকে দেখে আমার দাদা বউদির এবং ভাইপো তীর্থঙ্করেরও অসম্ভব পছন্দ হয়ে গেছে। ও যদি চাকরি করতে চায় করবে, কোনও ব্যাপারেই কোনও বাধা নেই।'

সুজাতারা চলে গেলে রমলা মঞ্জুকে ডাকলেন—'তুই জানতিস খুকু ?'

মঞ্জু ভারী মুখে বলল—'একদম না। প্রতি বিয়েবাড়িতেই তো কোথায় থাকো, কী পড়ো, ঠিকানা কী আর বাবা কি করেন প্রশ্নের তোড় আসেই মা। সুদক্ষিণারা এই মতলব নিয়ে—এসেছে আমি ঘুণাক্ষরেও জানি না। আমি এখন পড়ব।'

—'ওঁরা খুব ভালোভাবে পড়াবেন, বলছেন।'

তারাপদ রাত্রে এসে সব শুনে চিন্তিত হয়ে বললেন—'এমনি একটা রাজসিক সম্বন্ধ, তুমি অমনি না করে দিলে ?'

—'না করে দিলেই শুনছে কে ?'

মঞ্জু বলল—'বাবা আমি এখন বিয়ে করব না। পড়ব, চাকরি করব।'

—'ওরা তো বলেছেন পড়া, চাকরি করা যা তোর ইচ্ছে তা-ই করতে পারিস।'

—'চাকরি মানে, আমি—', মঞ্জু বাবার মুখের ওপর বলতে পারল না। চাকরি সে করবে বাবা-মাকে সুখে রাখবার জন্যে। মা-বাবারও মনের না-বলা আশা, তারও মনের না-বলা সংকল্প, সে বাবা-মার ছেলের কাজ করবে।

পরে যখন ডক্টর মণীশ রায় তাঁর স্ত্রী ডক্টর বিজয়া রায়কে নিয়ে এলেন, এবং একটু পরে ভিন্ন একটি বিদেশি গাড়িতে তাঁদের ছেলে তীর্থঙ্কর রায় এসে পৌঁছলো, সেন মহাশয় দম্পতি তাঁদের ভদ্রতায়, কথাবার্তায় মুগ্ধ হয়ে গেলেন। মঞ্জুর সঙ্গে তীর্থঙ্করের বেশ আলাপ হয়ে গেল। বাঙ্গালোরে পড়াশোনার যে কত সুবিধে সেই নিয়ে মঞ্জুর সঙ্গে রীতিমতো আড্ডাই জমে গেল তীর্থঙ্করের। ডাক্তার দম্পতি চেয়ে চেয়ে রমলার মটরশুঁটির কচুরি খেলেন। ভূয়সী তারিফ করে। বললেন—'আপনাদের মতো সরল, সৎ, আন্তরিক মানুষের সঙ্গে সম্পর্ক হলে আমরা নিজেদের ভাগ্যবান মনে করব।'

তারাপদবাবু আস্তে আস্তে বললেন—'সবই ঠিক ডক্টর রায়। কিন্তু মেয়ের বিয়ের জন্য আমরা যে এখন একেবারেই প্রস্তুত নই।'

ডক্টর বিজয়া রায় বললেন—'মেয়ের বিয়েব জন্যে প্রস্তুত হতে হবে কেন আপনাকে বিশেষ ভাবে ? এই যুগে ? শুনুন দাদা, বিয়ে হবে রেজিস্ট্রি আফিসে গিয়ে। আপনারা তিনজন আর আমরা তিনজন। তারপর আপনাদের বাড়িতে এসে রমলাদির হাতের মাছের ঝোল ভাত খাবো। দু-এক দিন পর কোনও হল ভাড়া করে কিংবা গ্র্যান্ডে কিংবা তাজবেঙ্গলে রিসেপশন দেওয়া হবে। জয়েন্ট। আপনাদের পক্ষের সবাইকে বলবেন : আমাদের সবাইকে বলা হবে। আর কনের বিয়ের সাজ, এঁদের ফ্যামিলির নিয়ম এঁরাই দ্যান। প্রপিতামহীর আমল থেকে। আমাকেও সাজিয়ে নিয়ে এসেছিলেন। সুজাতাকে জিজ্ঞেস করবেন। সেই সেকালের আমলের ভারী ভারী গয়না ওসব মঞ্জুকে পরাতেই হবে। শাড়িটারই ওজন কী ? তা মঞ্জু লম্বা আছে পারবে। আমার যা কষ্ট হয়েছিল ! যেমনি রোগা ছিলুম তখন। হাইট তো দেখছেনই !' বলে বিজয় রায় হাসতে লাগলেন।

আশ্বিন মাসে বিয়ে হল। রেজিস্ট্রির তো কোনও লগ্ন নেই। বেয়াই বেয়ানকে

তাজবেঙ্গলে নিয়ে যাওয়া আসার জন্য আলাদা গাড়ি মোতায়েন রইল। রেজিস্ট্রির জন্য একটি হালকা বেনারসী শাড়ি আর সামান্য কখানা সোনার গয়না যা এতদিন মেয়ের জন্য তুলে রেখে দিয়েছিলেন, তীর্থঙ্করকে একটি ধুতি পাঞ্জাবি, কোলাপুরি চটি ও সোনার আংটি বোতাম দিলেন রমলা আর তারাপদ, আর কোনও কিছুর দরকারই হল না।

তাজবেঙ্গলে সবাই মিলে ভুরিভোজ করে বেরিয়ে গেলে তারাপদবাবু বললেন—ডক্টর রায়, আমার শেয়ারটা কিন্তু নিতেই হবে।

ডক্টর রায় হেসে চুপিচুপি বললেন—'দাদা আপনি সৎ স্বাভাবিক মানুষ, আপনার কি কৃষ্ণবর্ণের টাকা আছে ?'

—'মানে ?'

—'আমি ডাক্তার, আমাকে সাদা-কালো দুরকম টাকারই ব্যবস্থা রাখতে হয়। সরকারের ইচ্ছেয়। তাজবেঙ্গলের পার্টি পুরোটা কালো টাকায় হয়ে গেল। আপনার তো কালো নেই, কোত্থেকে দেবেন ? আপনার শুভ পবিত্র অর্থ আমি নেবোই বা কেন ?'

নতুন শীত পড়েছে। বিকেলগুলো বড় মলিন, বড় বিষণ্ণ হয়। আলো জ্বাললেও যেন আলো হয় না। তারাপদ বাড়ি আসতে চিঁড়েগুলো ভেজে ফেলল রমলা। কড়াইশুঁটি, বাদামভাজা দিয়ে মিশিয়ে একটা বড় বাড়িতে রাখল। দুজনের হাতে দু কাপ চা। চুপচাপ, চিঁড়েভাজা চিবোবার কুড়ুর কুড়ুর শব্দ। সন্ধে ঘন হয়ে আসছে। ঘরে ফেরা পাখির ডাকে কান পাতা দায়। মঞ্জু আর তীর্থঙ্কর গত সপ্তাহে বাঙ্গালোর চলে গেছে। তারাপদ অস্ফুটে একবার বললেন—'কোথা থেকে ম্যাজিকের মতো কী হয়ে গেল বলো তো ?'

রমলা ঘরের ভেতর দিকে তাকালেন, আড়চোখে রান্নাঘরের দিকে চাইলেন। বারান্দা, ছোট ঘর, কোথাও নেই। সে কোথাও নেই। কোকিল উড়ে গেছে। কাক আর কাকিনী তাদের ভাঙাচোরা বাসায় ফাটা ডিমের টুকরো মাঝখানে নিয়ে মুখোমুখি বসে থাকে।

# করুণা তোমার

'ঠাকুরমার ঝুলি'র 'ছোটরানী আছাড় খাইয়া পড়িলেন'-এর মতো দৃশ্যটা। পাপু মেঝের ওপর শুয়ে পড়েছে। উপুড় পিঠটা নিথর। কাঁধের তলায় পিঠের ওপর দুদিকে দুটো ত্রিভুজ। একটু একটু উঠছে নামছে। ছোট চুল। বব-ছাঁট ছিল। একটু বড় হয়ে গেছে। তাই আগাগুলো মেঝেতে লুটোচ্ছে।

পাপুর বাবা ঘরে ঢুকেই অবাক।

—'একি ? পাপুর কী হলো ?' কোথাও কোনও জবাব নেই।

পাপুর বাবার পুনরুক্তি—'বলি, হলোটা কী ?'

পাপুর মা অর্থাৎ শ্রীলা উল বুনছিল। উলের থলি টেবিলের ওপর রেখে গম্ভীরভাবে বলল—'তুমি কি চা পান করবে ?'

হতভম্ব সুরজিৎ অর্থাৎ শ্রীলার স্বামী ওরফে পাপুর বাবা বলল—'চা তো আমি রোজই এ সময়ে পান করে থাকি। হঠাৎ প্রশ্ন ? প্রশ্নের জবাব এড়াতেই প্রতি-প্রশ্ন নাকি ?'

—'বোঝ তো বেশ। বুদ্ধি ভালোই। আরেকটু বাড়লে যেটা বুঝেছ সেটা মুখে বলে বোকা-বুদ্ধির পরিচয় দিতে না।'

—'বুদ্ধিও বুঝি। বোকাও বুঝি। বোকা বুদ্ধিটা কী ?'—সুরজিৎ তরল গলায় প্রশ্ন করছে। যদিও চোখ দুটো অনড় পিঠটার ওপর স্থির। মেয়ে সুরজিতের প্রাণ।

ঘরে ঢুকে পড়েছে পাপুর পিঠোপিঠি দাদা পিণ্টু।

—'বাবা জানো, আসলে...' পেছন থেকে তার মুখের ওপর হাত চাপা দিয়েছে শ্রীলা।

চা খাওয়া শেষ। চা এর সঙ্গে টা। পিণ্টু খেলতে বেরিয়ে গেল। রান্নাঘরে চায়ের বাসন ঠুনঠুন করে ধুচ্ছে বোধ হয় চুনী। শ্রীলা বলল—'চুনী, যা ঘুরে আয়। বেশি দেরি করবি না। ঠিক এক ঘণ্টার মধ্যে তোর আড্ডা শেষ হওয়া চাই।'

কাচের চুড়ির আওয়াজ। চুনী বেরিয়ে যাচ্ছে। অন্য দিন মুখে খই ফোটে। আজকে দিদির মেজাজ খারাপ। আবহাওয়া থমথমে। চুনী তাই চুপচাপ বেরিয়ে গেল।

শ্রীলা বলল—'মেয়েকে ভালো শিক্ষা দিচ্ছো না।'

—'যা বাব্বা, আমি আবার কখন শিক্ষা দিলুম, ওসব তো তুমি আর তোমার কনভেন্টের মিসের এক্তিয়ার।'

—'না, ইয়ার্কি নয়। পুজোর কেনাকাটা করতে গিয়ে সেদিন পাপুর স্কাই ব্লু রঙের চাইনিজ সিল্কের চুড়িদার সেটটা কিনেছিলুম মনে আছে ? সাদা স্যাশের মতো আছে।'

—'তোমরা যে কেনাকাটা করতে গিয়ে কী কেনো, কত কেনো আর কতরকম কেনো...'

